শ্রীদশমে চ ( ভা০ ১০।২৯।৪০ )—

"কা স্ত্র্যঙ্গ তে কলপদামৃতবেণুগীত-
সম্মোহিতার্য্যচরিতান্ন চলেৎ ত্রিলোক্যাম্।
ত্রৈলোক্যসৌভগমিদঞ্চ নিরীক্ষ্য রূপং
যদ্‌গোদ্বিজদ্রুমমৃগাঃ পুলকান্যবিভ্রন্॥" ২৮৭ ॥ ইতি।

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীকৃষ্ণামৃতং নাম পূর্ব্বখণ্ডং সমাপ্তম্ ॥ * ॥

## সারঙ্গরঙ্গদা

কুত্রাপীতি – শ্রীমথুরাদ্বারকাধীশেঽপীত্যর্থঃ। যদ্যপি স এব কৃষ্ণস্তত্রাপি, তথাপি তাদৃশস্থানপরিকরাভাবাৎ তদ্রূপং নোল্লসতি, তদ্‌যোগে তূল্লসতীতি, "তত্রাতিশুশুভে তাভির্ভগবান্ দেবকীসুতঃ।" ( ভা০ ১০.৩৩।৬ ) ইত্যাদ্যুক্তেঃ॥ রাসক্রীড়ায়াং বেণুনাদেনাহূতানাং ব্রজসুভ্রুবাং কৃষ্ণম্ ঔদাসীন্যভাষিণং প্রতি বচনং, কা স্ত্রীতি। অঙ্গ—হে কৃষ্ণ!, তে—তব, কলপদামৃতরূপেণ বেণুগীতেন মোহিতা সতী, কা স্ত্রী, আর্য্যচরিতাৎ--নিজধর্ম্মাৎ,— ন চলেৎ? পুমাংসোঽপি শক্রশর্ব্বাদয়ো যেন মুমুহুস্তত্র কা বার্ত্তা স্ত্রীণামিতি ভাবঃ। কিঞ্চ ত্রৈলোক্য-সৌভগং রূপঞ্চেদং নিরীক্ষ্যেতি। অবিভ্রন্—অবিভরুঃ। তথাচ স্বদ্বোধকশব্দাৎ স্বধর্ম্মত্যাগো যুক্তঃ, কিং পুনস্ত্বদঙ্গভবেন? ইতি ঔপপত্যং দোষাবহমিতি ন শক্যং বক্তুমিতি ভাবঃ॥ ২৮৭ ॥

* ইতি শ্রীমদ্রূপবিরচিতে শ্রীলঘুভাগবতামৃতে শ্রীকৃষ্ণামৃতং নাম পূর্ব্বখণ্ডং ব্যাখ্যাতম্

## রসিকরঙ্গদা

অসমানি অনূর্দ্ধানি যানি চ মাধুর্য্যাণি তান্যেব তরঙ্গাঃ তদ্বিশিষ্টাক্ষয়বারিধিরিত্যর্থঃ। কুত্রাপি শ্রীগোলোকনাথাদৌ অদৃষ্টা অশ্রুতা চ রম্যা কান্তির্যস্য তস্য নন্দ-সুতস্য পরং শ্রেষ্ঠং ধামং রক্ষ্যা ইত্যন্বয়ঃ। যদ্বা পরং কেবলং ধামং ন রূপাদিকং তস্য কাৎস্ন্যেন বক্তুমক্ষমত্বাৎ। নন্ রূপাদের্বক্তুমক্ষমতা কথমিত্যাহ কন্দর্পকোটার্ব্বুদস্য রূপশোভাভ্যাং নীরাজ্যং নির্ম্মঞ্ছনীয়ং পাদাম্বুজনখাঞ্চলং যস্য॥

ইদং রূপং নিরীক্ষ্য ত্রিলোক্যাং কা স্ত্রী আর্য্যচরিতান্ন চলেৎ ন ভ্রংশেদপি তু সর্ব্বৈব স্ত্রী চলেদিত্যর্থঃ। যদ্ যস্মাদ্রূপনিরীক্ষণাৎ গো-দ্বিজ-দ্রুম-মৃগাঃ পুলকানি অবিভ্রন্ অবিভরুঃ। অথবা যদ্ যস্মাদ্গো-দ্বিজ-দ্রুম-মৃগা অপি পুলকানি

ধারয়ন্তি স্ম তত্তস্মাৎ কা স্ত্রী আর্য্যচরিতান্ন চলেৎ যত্তদোর্নিয়তসম্বন্ধাৎ। যদ্বা মদ্রূপং নিরীক্ষ্য ইতি উত্তরবাক্যস্থস্য যৎপদস্য তৎপদানপেক্ষকত্বেন শ্রীকাব্য-প্রকাশকৃদ্ভিঃ "সাধু চন্দ্রমসি পুষ্করৈঃ কৃতমিত্যুদাহৃতত্বাৎ। পরার্দ্ধস্যৈবাত্রো-দাহরণীয়ত্বাৎ ক্বচিদ্ গ্রন্থে পূর্ব্বার্দ্ধং ন তিষ্ঠতি। অত্র পুলকানীতি বহুবচনং; কম্পস্বেদাদীনামপি গ্রাহকম্। দ্রুমাদীনামপি তত্তৎক্রিয়াকারিত্বেনাস্য শ্রীবিগ্র-হস্যাসাধারণমাধুরী দ্যোতিতা। যে তর্কৈকরতাঃ সদা ঘটপটব্যাপ্ত্যাদিভিন্নাশয়া যে প্রাভাকরপুস্তকৈক-নিপুণাঃ সন্ত্বেব তে তে তথা। যে শ্রীভাগবতাদি-শাসনমতব্যাসক্তসন্মানসা লোকচ্ছিদ্রপরাঙ্মুখা রসবিদস্তেভ্যঃ কৃতোঽয়ং শ্রমঃ॥ রম্যাং শ্যামকিশোরপাদকমলং ভক্ত্যা হৃদি ধ্যায়তা টীকা ভাগবতামৃতোপরি ময়া বৃন্দাবনেনাখ্যয়া। শ্রীরাধাচরণাত্মজেন রচিতা সন্দর্ভসন্দর্ভতঃ শোধ্যা স্নেহত উত্তমৈর্গ্রহদৃশিন্যায়েন্দুশাকোত্তবা॥ ২৮৭॥

শ্রীমদ্রূপগণান্নৌমি সদা রাগানুগাশ্রিতান্।
টীকা যেষাং প্রসাদেন চিতা রসিকরঙ্গদা॥

॥*॥ ইতি শ্রীবৃন্দাবনচন্দ্রতর্কালঙ্কারবিরচিতা শ্রীসংক্ষেপভাগবতামৃতপূর্ব্বখণ্ডস্য
শ্রীকৃষ্ণামৃতনাম্নঃ টীকা রসিকরঙ্গদানাম্নী সমাপ্তা॥*॥

———

# শ্রীলঘুভাগবতামৃতম্

## উত্তরখণ্ডম্

ওঁ নমঃ শ্রীকৃষ্ণরসরসিকেভ্যঃ

## অথ শ্রীভক্তামৃতম্

আরাধনং মুকুন্দস্য ভবেদাবশ্যকং যথা।
তথা তদীয়ভক্তানাং নো চেদ্‌দোষোঽস্তি দুস্তরঃ ॥

তথাহি পাদ্মে—

মার্কণ্ডেয়োঽম্বরীষশ্চ বসুর্ব্যাসো বিভীষণঃ।
পুণ্ডরীকো বলিঃ শম্ভুঃ প্রহ্লাদো বিদুরো ধ্রুবঃ ॥
দাল্‌ভ্যঃ পরাশরো ভীষ্মো নারদাদ্যাশ্চ বৈষ্ণবৈঃ।
সেব্যা হরিং নিষেব্যামী নো চেদাগঃ পরং ভবেৎ ॥"

তথা চ হরিভক্তিসুধোদয়ে—

"অর্চ্চয়িত্বা তু গোবিন্দং তদীয়ান্ নার্চ্চয়ন্তি যে।
ন তে বিষ্ণোঃ প্রসাদস্য ভাজনং দাম্ভিকা জনাঃ ॥"

পাদ্মোত্তরখণ্ডে—

"আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরারাধনং পরম্।
তস্মাৎ পরতরং দেবি! তদীয়ানাং সমর্চ্চনম্ ॥"

তত্রৈব—

"অর্চ্চয়িত্বা তু গোবিন্দং তদীয়ান্ নার্চ্চয়েৎ তু যঃ।
ন স ভাগবতো জ্ঞেয়ঃ কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ ॥"

আদিপুরাণে—

"মম ভক্তা হি যে পার্থ ! ন মে ভক্তাস্তু তে মতাঃ।
মদ্ভক্তস্য তু যে ভক্তাস্তে মে ভক্ততমা মতাঃ ॥"

শ্রীমদ্ভাগবতে চ ( ভা০ ১১।১৯।২১ )—

"মদ্ভক্তপূজাভ্যধিকা" ॥ ১ ॥ ইতি।

এতেষামপি সর্ব্বেষাং প্রহ্লাদঃ প্রবরো মতঃ।
যৎ প্রোক্তং তস্য মাহাত্ম্যং স্কান্দভাগবতাদিষু ॥

যথাস্কান্দে শ্রীরুদ্রবাক্যম্

"ভক্ত এবহি তত্ত্বেন কৃষ্ণংজানাতি নত্বহম্।
সর্ব্বেষু হরিভক্তেষু প্রহ্লাদোঽতিমহত্তমঃ ॥"

## সারঙ্গরঙ্গদা

নিত্যং নিবসতু হৃদয়ে চৈতন্যাত্মা মুরারির্নঃ।
নিরবদ্যো নির্বৃতিমান্ গজপতিরনুকম্পয়া যস্য ॥ ০ ॥

এবং স্বামিনঃ সর্ব্বেশ্বরস্য স্বরূপগুণবিভূতিযাথাত্ম্যং নিরূপ্য তত্তৎসেবকানাং ভক্তানাং স্বরূপযাথাত্ম্যং নিরূপ্যমিত্যাহ অথ শ্রীভক্তামৃতমিতি। অথেতি—আনন্তর্য্যে, তন্নিরূপণেন এতন্নিরূপণস্যানন্তরভাবাৎ; তস্মাৎ তেষাং দ্বৈতং দর্শিতম্॥ আরাধনমিতি—শাস্ত্রকৃতঃ প্রতিজ্ঞাবাক্যম্॥ উদাহরতি মার্কণ্ডেয় ইতি। বসু—উপরিচরঃ, তদেকাত্মী। আগঃ—অপরাধঃ, পরম্—অনিবার্য্যম্॥ দাম্ভিকা—ছলিনঃ, বিষ্ণুবঞ্চকা ইত্যর্থঃ॥ তস্মাদিতি— বিষ্ণ্বারাধনাৎ, বৈষ্ণবারাধনং, পরং—শ্রেষ্ঠং, তন্মধ্যে তদনন্তর্ভাবাদিতি ভাবঃ॥ মমেতি। যে ভক্তপ্রীতিশূন্যা মম ভক্তাঃ, তে মম ভক্তাঃ শ্রেষ্ঠা ন মতাঃ। ভক্ততমা ইত্যুত্তরাৎ। শ্রুতদেবপূজায়াং বাক্যমেতৎ॥ মদ্ভক্তেতি—মৎপূজাতোঽপি মদ্ভক্তপূজা অভ্যধিকা, ইতি কুলাদিপরীক্ষা নিরস্তা, পাদোদকোচ্ছিষ্টে চ তেষাং গ্রাহ্যে দর্শিতে ॥ ১ ॥

শ্রীসপ্তমস্কন্ধে শ্রীপ্রহ্লাদস্তৈব বাক্যম্ ( ভা০ ৭।৯।২৬ )—

"ক্বাহং রজঃপ্রভব ঈশ ! তমোঽধিকেঽস্মিন্
জাতঃ সুরেতরকুলে ক্ব তবানুকম্পা।
ন ব্রহ্মণো ন চ ভবস্য ন বৈ রমায়া
যন্মেঽর্পিতঃ শিরসি পদ্মকরঃ প্রসাদঃ ॥"

তত্রৈব শ্রীনৃসিংহবাক্যম্ ( ভা০ ৭।১০।২১ )—

"ভবন্তি পুরুষা লোকে মদ্ভক্তাস্ত্বামনুব্রতাঃ।
ভবান্ মে খলু ভক্তানাং সর্ব্বেষাং প্রতিরূপধৃক্ ॥"২॥

ইতি।

পাণ্ডবাঃ সর্ব্বতঃ শ্রেষ্ঠাঃ প্রহ্লাদাদীদৃশাদপি।
শ্রীভাগবতমেবাত্র প্রমাণং স্ফুটমীক্ষ্যতে ॥

তথাহি শ্রীসপ্তমস্কন্ধে শ্রীনারদবাক্যম্ ( ভা০ ৭।১০।৪৮ ; ৭।১৫।৭৫—৭৭ )—

"যূয়ং নৃলোকে বত ভূরিভাগা লোকং পুনানা মুনয়োঽভিযন্তি।
যেষাং গৃহানাবসতীতি সাক্ষাদ্গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গম্ ॥

সারঙ্গরঙ্গদা

ভগবতো যথা স্বয়ং-বিলাস-ব্যূহাদিস্বরূপং তারতম্যং গুণব্যক্ত্যব্যক্তিকৃত(১)মুক্তং, তথা ভক্তানামপি ভক্তিকৃতং তদাহ(২) এতেষামপীত্যাদিনা ॥ ভক্ত এবেতি—তদেকান্তী যঃ, স এবেত্যর্থঃ। ন ত্বহমিতি—মমাধিকারিত্বেন অন্যাবেশাৎ তত্ত্বেন তত্ত্বজ্ঞানং নাস্তীতি হীনত্বপ্রকাশনং নির্ব্বেদব্যঞ্জকম্। তাদৃশং ভক্তং দর্শয়তি, সর্ব্বেষ্বিতি। ভক্তেষু প্রহ্লাদস্য শ্রৈষ্ঠ্যমাহ, ক্বাহমিতি। সুরেতরকুলে—দৈত্যবংশে, জাতোঽহং ক্ব? তস্মিন্ ময়ি তবানুকম্পা ক্ব? ইতি দুর্ঘটোঽয়ং সম্বন্ধ ইত্যর্থঃ। তৎকুলে কীদৃশি? ইত্যাহ, রজঃপ্রভবে তমোঽধিকে ইতি। অনুকম্পামাহ, যঃ পদ্মকরঃ প্রসাদো ব্রহ্মাদিশিরঃসু নার্পিতঃ, স মে শিরসি যৎ ত্বয়া অর্পিত ইতি ॥ ভবন্তীতি। ত্বমনুব্রতাঃ--ত্বদনুসারিণঃ, ভবিষ্যন্তি। মম সর্ব্বেষাং ভক্তানাং ভবান প্রতিরূপধৃক্—একতঃ সর্ব্বে একতো ভবানিতি, সর্ব্বভক্তশ্রেষ্ঠ ইত্যর্থঃ ॥ ২ ॥

(১) গুণানাং প্রকাশাপ্রকাশকৃতমিত্যর্থঃ। (২) তারতম্যমাহ।

স বা অয়ং ব্রহ্ম মহদ্বিমৃগ্যং কৈবল্যনির্ব্বাণসুখানুভূতিঃ।
প্রিয়ঃ সুহৃদ্ বঃ খলু মাতুলেয় আত্মার্হণীয়ো বিধিকৃদ্গুরুশ্চ ॥
ন যস্য সাক্ষাদ্ভবপদ্মজাদিভী রূপং ধিয়া বস্তুতয়োপবর্ণিতম্।
মৌনেন ভক্ত্যোপশমেন পূজিতঃ প্রসীদতামেষ স সাত্বতাং
পতিঃ ॥" ৩ ॥ ইতি।

ব্যাখ্যাতঞ্চ শ্রীস্বামিপাদৈঃ—

"'অহো প্রহ্লাদস্য ভাগ্যং, যেন দেবো দৃষ্টঃ,
বয়ন্তু মন্দভাগ্যাঃ' ইতি বিষীদন্তং রাজানং প্রত্যাহ
যূয়মিতি ত্রিভিঃ।"

### সারঙ্গরঙ্গদা

প্রহ্লাদাদপি পাণ্ডবানাং শ্রৈষ্ঠ্যমাহ। প্রহ্লাদসৌভাগ্যং নিশম্য স্বং নিকৃষ্টং মন্বানং যুধিষ্ঠিরং প্রতি নারদবাক্যং যূয়মিতি। ননু কুতো বয়ং ভূরিভাগাঃ? তত্রাহ পরং ব্রহ্ম যেষাং গৃহান্ আবসতীতি বিজ্ঞায়, লোকং পুনানা মুনয়ঃ—মার্কণ্ডেয়াদয়ঃ, তান্ যুষ্মদ্গৃহান্ অভিতো যন্তীতি॥ ননু অস্মন্মাতুলেয়স্য কথং পরব্রহ্মত্বং? তত্রাহ, স ইতি। সোঽয়ং—কৃষ্ণঃ, মহদ্ভির্বিমৃগ্যং ব্রহ্মৈব, বঃ—যুষ্মাকং, প্রিয়াদিভাবেন বর্ত্ততে। ব্রহ্মত্বে হেতুঃ, কৈবল্যস্য—বিশুদ্ধস্য, নির্ব্বাণ-সুখস্য—মোক্ষানন্দস্য, অনুভূতিঃ—সাক্ষাৎকারঃ, যস্মাৎ সঃ; দৃষ্টঞ্চৈতং শিশুপালে; "তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি" (শ্বে॰ উ॰ ৩।৮; ৬।১৫) ইত্যাদিশ্রুতিঃ, "মুক্তি-প্রদাতা সর্ব্বেষাং বিষ্ণুরেব ন সংশয়।" ইতি স্মৃতিশ্চৈবমাহ। বিধিকৃৎ—বচন-বর্ত্তীত্যর্থঃ॥ ননু কৃষ্ণস্য সত্যভামাদিনিরতত্বপ্রত্যয়াৎ কথং ব্রহ্মত্বমাত্মারামস্বরূপং প্রত্যেতব্যম্? তত্রাহ ন যস্যেতি। যস্য, রূপং—স্বরূপং, ভবাদিভিরপি, ধিয়া—স্ববুদ্ধ্যা, বস্তুতয়া নোপবর্ণিতম্—'ইদমেব পরং ব্রহ্ম' ইতি ন নিশ্চিতং, তেঽপি যত্র মোহং লভন্তে; যথা বাণযুদ্ধে, যথা বৎসাহরণে গোবর্দ্ধনমখে চ বিদিতমেতৎ। তথাচ পরাখ্যস্বরূপশক্তিবিলাসৈঃ সত্যাদিভিরুপেতং তাসু নিরতং তৎ আত্মারামং ব্রহ্মৈবেতি তদেকান্তিভির্বিজ্ঞেয়ং, নাভিমানিভিরধিকৃতৈরিতি ॥ ৩ ॥

অস্য পদ্যত্রয়স্য তাৎপর্য্যার্থ তৈস্তরেব লিখিতঃ—

"নতু প্রহ্লাদস্য গৃহে পরং ব্রহ্ম বসতি, ন চ তদ্দর্শনার্থং মুনয়স্তদ্গৃহান্ অভিযন্তি, ন চ তস্য ব্রহ্ম মাতুলেয়াদিরূপেণ বর্ত্ততে, ন চ স্বয়মেব প্রসন্নম্, অতো যূয়মেব ততোঽপ্যস্মত্তোঽপি ভূরিভাগা ইতি ভাবঃ ॥" ৪

সদাতিসন্নিকৃষ্টত্বাৎ মমতাধিক্যতো হরেঃ।
পাণ্ডবেভ্যোঽপি যদবঃ কেচিৎ শ্রেষ্ঠতমা মতাঃ ॥

তথাহি শ্রীদশমে ( ভাঃ ১০।৮২।২৮ ; ৩০ )

"অহো ভোজপতে! যূয়ং জন্মভাজো নৃণামিহ।
যৎ পশ্যথাসকৃৎ কৃষ্ণং দুর্দ্দর্শমপি যোগিনাম্ ॥"

"তদ্দর্শনস্পর্শনানুপথপ্রজল্প-
শয্যাসনাশন-সযৌন-সপিণ্ডবন্ধঃ।
যেষাং গৃহে নিরয়বর্ত্ম-নিবর্ত্ততাং বঃ
স্বর্গাপবর্গবিরমঃ স্বয়মাস বিষ্ণুঃ ॥"

তথা ( ভাঃ ১০।৯০।৪৬ )—

"শয্যাসনাটনালাপস্নানক্রীড়াশনাদিষু।
ন বিদুঃ সন্তমাত্মানং বৃষ্ণয়ঃ কৃষ্ণচেতসঃ ॥" ৫ ইতি।

সারঙ্গরঙ্গদা

এভিঃ পদ্যৈঃ প্রহ্লাদাদপি পাণ্ডবানাং শ্রৈষ্ঠ্যং শ্রীনারদস্বামুক্তেন নিকর্ষেণ দর্শয়তি, নতু প্রহ্লাদস্য গৃহ ইত্যাদিনা ॥ ৪ ॥

অথ পাণ্ডবেভ্যোঽপি যদূনাং শ্রৈষ্ঠ্যমাহ সদাতীত্যাদিনা। কেচিৎ নিত্য-পার্ষদাঃ॥ অহো ইতি। হে ভোজপতে!—উগ্রসেন!॥ তদ্দর্শনেতি। যেষাং বো গৃহে, স্বয়ং বিষ্ণুঃ—পূর্ণ কৃষ্ণঃ, আস—বর্ত্ততে স্ম। যদ্বা স্বয়মাস, নতু সাধন-বশতয়া; ইতি নিত্যপার্ষদতা তেষাম্। বঃ কীদৃশানাম্? ইত্যাহ, নিরয়বর্ত্মনঃ—

যদুভ্যোঽপি বরিষ্ঠোঽসৌ সর্ব্বেভ্যঃ শ্রীমদুদ্ধবঃ।
শ্রীমদ্ভাগবতে যস্য শ্রূয়তে মহিমাদ্ভুতঃ ॥

তথাহি একাদশে শ্রীমদ্ভগবদ্বাক্যং ( ভা০ ১১।১৪।১৫ )—

"ন তথা মে প্রিয়তম আত্মযোনির্ন শঙ্করঃ।
ন চ সঙ্কর্ষণো ন শ্রীর্নৈবাত্মা চ যথা ভবান্ ॥"

তথা ( ভা০ ১১।১৬।২৯ )—

ত্বন্তু ভাগবতেষ্বহম্।" ইতি।

আবাল্যাদেব গোবিন্দে ভক্তিরস্যাখিলোত্তমা ॥

তথাচ শ্রীতৃতীয়ে ( ভা০ ৩।২।২ )—

"যঃ পঞ্চহায়নো মাত্রা প্রাতরাশায় যাচিতঃ।
তন্নৈচ্ছদ্রচয়ন্ যস্য সপর্য্যাং বাললীলয়া ॥"

অতএব তত্রৈব শ্রীভগবদ্বচনম্ ( ভা০ ৩।৪।৩১ )—

"নোদ্ধবোঽণ্বপি মন্ন্যূনো যদ্‌গুণৈর্নার্দ্দিতঃ প্রভুঃ ॥" ৬ ॥
ইতি।

অস্যার্থঃ।—যদ্‌গুণৈঃ—যস্য উদ্ধবস্য গুণৈঃ, প্রভুরপ্যহং, ন অর্দ্দিতঃ—ন যাচিতঃ। যদ্বা, যৎ—যস্মাৎ, উদ্ধবঃ, গুণৈঃ—সত্ত্বাদিভিঃ, ন অর্দ্দিতঃ - ন পীড়িতঃ, গুণাতীত ইত্যর্থঃ। তত্র হেতুঃ, প্রভুঃ—ভক্তিরসাস্বাদে প্রভবিষ্ণুঃ ॥ ৬ ॥

সারঙ্গরঙ্গদা

সংসৃতিপ্রবাহাৎ, নিবর্ত্তিতাং, নিত্যমুক্তানামিত্যর্থঃ। কীদৃশোঽসৌ? ইত্যাহ স্বর্গেতি—স্বর্গস্য অপবর্গস্য চ সুখৈশ্বর্য্যপ্রাধনস্য বিরমো যেন সঃ; তং তস্ক যঃ স্বৈকান্তিভ্যো ন দদাতীত্যর্থঃ। যুষ্মৎকর্ত্তৃকা যে দর্শনাদয়ঃ, যুষ্মৎসংপৃক্তানি যানি শয্যাদীনি চ, তৈর্বিশিষ্টশ্চাসৌ সযৌন-সপিণ্ডবন্ধশ্চেতি, মধ্যমপদলোপী কর্ম্মধারয়ঃ। তত্র, যৌনবন্ধঃ—বিবাহসম্বন্ধঃ, পিণ্ডবন্ধঃ—দৈহিকসম্বন্ধঃ, তাভ্যাং সহ বর্ত্তমানোঽসাবিতি বহুব্রীহিগর্ভতা। অনুপথঃ - অনুগতিঃ। প্রজল্পঃ—গোষ্ঠী ॥ নিত্যপার্ষদত্বাদেব তেষাং কৃষ্ণৈকাবেশমাহ শয্যাসনেতি ॥ ৫ ॥

যদুষু উদ্ধবস্য শ্রেষ্ঠ্যং দর্শয়তি যদুভ্যোঽপীতি ॥ ন তথেতি। আত্মযোনিঃ—ব্রহ্মা, আত্মা—শ্রীবিগ্রহোঽহমু ॥ শ্রৈষ্ঠ্যহেতুং ভক্ত্যাতিশয়মাহ, আবাল্যাদেবেতি ॥

ব্রজদেব্যো বরীয়স্য ঈদৃশাদুদ্ধবাদপি ।
যদাসাং প্রেমমাধুর্য্যং স এষোঽপ্যভিযাচতে ॥

তথাহি শ্রীদশমে ( ভাঃ ১০।৪৭।৫৮ )—

"এতাঃ পরং তনুভৃতো ভুবি গোপবধ্বো
গোবিন্দ এবমখিলাত্মনি রূঢ়ভাবাঃ ।
বাঞ্ছন্তি যদ্ভবভিয়ো মুনয়ো বয়ঞ্চ
কিং ব্রহ্মজন্মভিরনন্তকথারসস্য ॥" ৭

শ্রীবৃহদ্বামনে চ ভৃগ্বাদীন্ প্রতি শ্রীব্রহ্মবাক্যম্—

"ষষ্টিবর্ষসহস্রাণি ময়া তপ্তং তপঃ পুরা ।
নন্দগোপব্রজস্ত্রীণাং পাদরেণূপলব্ধয়ে ।
তথাপি ন ময়া প্রাপ্তাস্তাসাং বৈ পাদরেণবঃ ॥"

ভৃগ্বাদিবাক্যম্—

"বৈষ্ণবানাং পাদরজো গৃহ্যতে ত্বদ্বিধৈরপি ।
সন্তি তে বহবো লোকে বৈষ্ণবা নারদাদয়ঃ ॥

### সারঙ্গরঙ্গদা

যঃ ইতি। পঞ্চহায়নঃ—পাঞ্চবার্ষিকঃ। সপর্য্যাং—পূজাম্॥ নোদ্ধব ইতি—ময়া সার্দ্ধং তুলায়মানোঽপিতো লেশেনাপি ন ন্যূন ইত্যর্থঃ॥ অন্যত্তু ব্যাখ্যাতং শাস্ত্রকৃদ্ভিরেব ॥ ৬ ॥

অথোদ্ধবাদ্গোপীনাং শ্রৈষ্ঠ্যং দর্শয়তি ব্রজদেব্য ইতি॥ অত্রার্থে প্রমাণমাহ এতা ইতি। এতাঃ—শ্রীনন্দব্রজস্থিতাঃ, পরং—কেবলং, তনুভৃতঃ—উত্তমতনুবিশিষ্টাঃ, যাঃ, নিখিলাত্মনি—সর্ব্বাংশিনি, গোবিন্দে—গোপাললীলে কৃষ্ণে, রূঢ়ভাবাঃ—উদ্ভূতমহাভাবাঃ, বর্ত্তন্তে। যং—যং ভাবং, ভবভিয়ঃ—মুমুক্ষবঃ শৌনকাদয়ঃ, মুনয়ঃ—মুক্তা নারদাদয়ঃ, বাঞ্ছন্তি; বয়ঞ্চ—উদ্ধবাদয়ো নিত্যাতৎসংসর্গিণঃ, বাঞ্ছামঃ; ভগবত্তত্ত্বজ্ঞতাং প্রতীত্য তৎপরিমাণং বাঞ্ছামঃ, নতু প্রাপ্নুম ইত্যর্থঃ। ঈদৃশোক্তভাবালাভে চতুর্ম্মুখজন্মভিরপালমিত্যাহ। অনন্তস্য—অপারমাধুরীকস্য তস্য, কথাসু, অরসঃ—রাগাভাবঃ যস্য তস্য, তজ্জন্মভিঃ কিং? ন কিমপীত্যর্থঃ ॥৭॥

তেষাং বিহায় গোপীনাং পাদরেণুস্ত্বয়াপি যৎ।
গৃহ্যতে সংশয়ো মেঽত্র কো হেতুস্তদ্বদ প্রভো ! ॥"

শ্রীব্রহ্মবাক্যম্—

"ন স্ত্রিয়ো ব্রজসুন্দর্য্যঃ পুত্র ! শ্রেষ্ঠাঃ শ্রিয়োঽপি তাঃ।
নাহং শিবশ্চ শেষশ্চ শ্রীশ্চ তাভিঃ সমাঃ ক্বচিৎ ॥"

আদিপুরাণে চ শ্রীমদর্জ্জুনবাক্যম্—

"ত্রৈলোক্যে ভগবদ্ভক্তাঃ কে ত্বাং জানন্তি মর্ম্মণি।
কেষু বা ত্বং সদা তুষ্টঃ কেষু প্রেম তবাতুলম্ ॥"

শ্রীভগবদ্বাক্যং—

"ন তথা মে প্রিয়তমো ব্রহ্মা রুদ্রশ্চ পার্থিব !।
ন চ লক্ষ্মীর্ন চাত্মা চ যথা গোপীজনো মম ॥
ভক্তা মমানুরক্তাশ্চ কতি সন্তি ন ভূতলে।
কিন্তু গোপীজনঃ প্রাণাধিকপ্রিয়তমো মম ॥
ন মাং জানন্তি মুনয়ো যোগিনশ্চ পরন্তপ !।
ন চ রুদ্রাদয়ো দেবা যথা গোপ্যো বিদন্তি মাম্ ॥
ন তপোভির্ন বেদৈশ্চ নাচারৈর্ন চ বিদ্যয়া।
বশোঽস্মি কেবলং প্রেম্ণা প্রমাণং তত্র গোপিকাঃ ॥
মন্মাহাত্ম্যং মৎসপর্য্যাং মচ্ছ্রদ্ধাং মন্মনোগতম্।
জানন্তি গোপিকাঃ পার্থ ! নান্যে জানন্তি মর্ম্মণি ॥
নিজাঙ্গমপি যা গোপ্যো মমেতি সমুপাসতে।
তাভ্যঃ পরং ন মে পার্থ ! নিগূঢ়প্রেমভাজনম্ ॥"৮ ইতি।

সারঙ্গরঙ্গদা

উক্তপোষেণ তন্মহিমাতিশয়মুদাহরতি নস্ত্রীতি শ্রিয়োঽপি সকাশাৎতাঃ, শ্রেষ্ঠাঃ—অধিকাঃ ॥ ত্রৈলোক্যে ইতি। বশো বশীভূতঃ ॥ ন মামিতি। ন জানন্তি—তথা ন বিদন্তীত্যর্থঃ ॥ ৮ ॥

ন চিত্রং প্রেমমাধুর্য্যমাসাং বাঞ্ছেদ্যদুদ্ধবঃ।
পাদরেণূক্ষিতং যেন তৃণজন্মাপি যাচ্যতে ॥

তথাহি শ্রীদশমে ( ভা০ ১০।৪৭।৬১ )—

"আসামহো চরণরেণুজুষামহং স্যাং
বৃন্দাবনে কিমপি গুল্মলতৌষধীনাম্।
যা দুস্ত্যজং স্বজনমার্য্যপথঞ্চ হিত্বা
ভেজুর্মুকুন্দপদবীং শ্রুতিভির্বিমৃগ্যাম্ ॥" ইতি।

ইতি কৃষ্ণং নিষেব্যাগ্রে কৃষ্ণস্যোপাসকৈর্জনৈঃ।
সেব্যাঃ প্রসাদপুষ্পাদ্যৈরবশ্যং ব্রজসুভ্রুবঃ ॥ ৯

তত্রাপি সর্ব্বগোপীনাং রাধিকাতিবরীয়সী।
সর্ব্বাধিক্যেন কথিতা যৎ পুরাণাগমাদিষু ॥

যথা পাদ্মে—

"যথা রাধা প্রিয়া বিষ্ণোস্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথা।
সর্ব্বগোপীষু সৈবৈকা বিষ্ণোরত্যন্তবল্লভা ॥"

সারঙ্গরঙ্গদা

তদ্ভাববাঞ্ছায়াং কৈমুত্যমাহ ন চিত্রমিতি। যেন—উদ্ধবেন॥ আসামিতি। বৃন্দাবনে, আসাং—ব্রজসুন্দরীণাং, চরণরেণূন্, জুষন্তে—সেবন্তে, যা গুল্মলতৌষধ্যস্তাসাং মধ্যে কিমপ্যহং তৃণরূপং স্যাম্, ইতি তৎপাদরজোঽভিষিক্তগুল্মজন্মস্পৃহাভিধানাৎ তদ্ভাবস্পৃহা তু দূরতঃ স্থিতা॥ বক্তব্যমাহ, ইতি কৃষ্ণমিতি। শাস্ত্রসারার্থজ্ঞানাম্ উপাসকানাং ব্রজরামোপাসনা আবশ্যকীতি ভাবঃ ॥ ৯ ॥

আদি পুরাণে চ—

"ত্রৈলোক্যে পৃথিবী ধন্যা যত্র বৃন্দাবনং পুরী।
তত্রাপি গোপিকাঃ পার্থ! তত্র রাধাভিধা মম॥" ১০॥

ইতি।

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীভক্তামৃতং নাম উত্তরখণ্ডং সমাপ্তম্ ॥ * ॥

ইতি শ্রীলঘুভাগবতামৃতং সম্পূর্ণম্।

॥ * ॥ ওঁ শ্রীহরিঃ ওঁ ॥ * ॥

শ্রীমন্নন্দগোপালার্পণমস্তু।

সারঙ্গরঙ্গদা

শ্রীরাধায়াঃ সর্ব্বাভ্যঃ শ্রৈষ্ঠ্যে পাদ্মাদিবাক্যে প্রমাণয়তি, যথা রাধেত্যাদিনা। আগমঃ—বৃহদ্গৌতমীয়াদিঃ; "দেবী কৃষ্ণময়ী প্রোক্তা রাধিকা পরদেবতা। সর্ব্ব-লক্ষ্মীময়ী সর্ব্বকান্তিঃ সম্মোহিনী পরা॥" ইত্যেবমাদিঃ। আদিশব্দেন পুরুষবোধিনী; যস্যাং খলু "গোকুলাখ্যে মাথুরমণ্ডলে" ইত্যুপক্রম্য, "গোবিন্দোঽপি শ্যামঃ" ইত্যাদি, "দ্বে পার্শ্বে চন্দ্রাবলী রাধিকা চ" ইতি চোক্ত্বা "যস্যা অংশে লক্ষ্মীদুর্গাদিকা শক্তিঃ" ইতি পঠ্যতে। তথাচ সর্ব্বভক্তশিরোমণিত্বং শ্রীরাধায়াঃ সিদ্ধম্॥ ১০॥

যদ্বাক্যাৎ সাধবঃ কৃষ্ণং সংবিদন্তি সপার্ষদম্।
শ্রীরূপস্তত্ত্ববিদ্রূপঃ স মে কৃপয়তু প্রভুঃ॥
শ্রীবিদ্যাভূষণেনেয়ং লঘুভাগবতামৃতে।
টিপ্পনী রচিতা ভূয়াৎ তুষ্টয়ে শ্যামবর্ণিনঃ॥

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতং ব্যাখ্যাতম্ ॥ * ॥

॥ * ॥ শুভমস্তু ॥ * ॥

শ্রীগুরুর্জয়তি

শ্রীরাধাগোবিন্দৌ বিজয়েতাম্

# শ্রীলঘুভাগবতামৃত

## পূর্ব্বখণ্ড

## শ্রীকৃষ্ণামৃত

### মঙ্গলাচরণ

যিনি সর্ব্বজীবের মোক্ষের নিমিত্ত কমনীয় স্বাংশবিভূতিস্বরূপ মৎস্য-কূর্ম্মাদি অবতার সকল অপ্রপঞ্চ (বৈকুণ্ঠাদিধাম) হইলে প্রপঞ্চে (ব্রহ্মাণ্ডে) আবির্ভাবিত করেন, যাহার অনুগ্রহে জীবের তত্ত্বজ্ঞান লাভ হয়, সেই স্বয়ং ভগবান্ (১) শ্রীকৃষ্ণকে (২) নমস্কার ॥ ১ ॥

কলিকালে সুবুদ্ধি লোক সকল বাহ্যকান্তিতে অকৃষ্ণ অর্থাৎ বিদ্যুদ্ গৌরবর্ণ, অন্তরে কৃষ্ণবর্ণ সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদ শ্রীহরিকে (৩) সঙ্কীর্ত্তনপ্রধান যজ্ঞ দ্বারা অর্চ্চনা করিয়া থাকেন ॥ ২ ॥

শ্রীকৃষ্ণের মুখপদ্ম হইতে নির্গত মকরন্দ দ্বারা পরিপুষ্ট বেণুর সুখদ সূক্ষ্মধ্বনি আমার আনন্দ বর্দ্ধন করুন ॥ ৩ ॥

---

বিবৃতি

(১) **ভগবান্**—ঐশ্বর্য্য, বীর্য্য, যশঃ, শ্রী, জ্ঞান, বৈরাগ্য, পরিপূর্ণরূপে নিত্যই যাহাতে বিদ্যমান। ঐশ্বর্য্য-সর্ব্ববশিকারিত্ব। বীর্য্য-মণিমন্ত্রাদির ন্যায় অচিন্ত্যপ্রভাব। যশঃ—শরীর ইন্দ্রিয় ও মনঃ প্রভৃতির নিত্যস্বরূপে সুখ্যাতি। শ্রী—সর্ব্বপ্রকার সম্পৎ। জ্ঞান-সর্ব্বজ্ঞতা। বৈরাগ্য—প্রাপঞ্চিকবস্তুতে অনাসক্তি ॥

(২) **শ্রীকৃষ্ণ**—তমাল-শ্যামলবর্ণ-যশোদানন্দন-পরব্রহ্ম ॥

(৩) প্রত্যক্ষরূপধৃগ্ দেবো দৃশ্যতে ন কলৌ হরিঃ। কৃতাদিষ্বেব তেনৈব ত্রিযুগঃ পরিপঠ্যতে ॥ কলেরন্তে চ সংপ্রাপ্তে কল্কিনং ব্রহ্মবাদিনম্। অনুপ্রবিশ্য কুরুতে বাসুদেবো জগৎস্থিতিম্ ॥ (বিষ্ণুধর্ম্মউ১০৬ অ ॥) "ছন্নঃ কলৌ যদভবস্ত্রিযুগোঽথ স ত্বম্ ॥ (ভা ৭।৯।৩৮) ॥

পরদেবতা শ্রীহরি সত্য ত্রেতা ও দ্বাপরযুগেই প্রত্যক্ষরূপে ( প্রকাশ্যভাবে ) ব্রহ্মাণ্ডমধ্যে আবির্ভূত হয়েন, কলিকালে প্রত্যক্ষরূপে অবতীর্ণ হন না। ( অর্থাৎ কলিযুগে প্রচ্ছন্নভাবে অবতীর্ণ হন )। সেই নিমিত্তই তিনি ত্রিযুগনামে অভিহিত হইয়া থাকেন। কলিযুগের অন্তে বাসুদেব ব্রহ্মবাদি কল্কিতে অনুপ্রবিষ্ট হইয়া জগৎ পালন করিয়া থাকেন॥ হে ভগবন্! সেই পরমেশ্বর তুমি, সত্যাদি-যুগত্রয়ে যেরূপ প্রকাশ্য ভাবে অবতীর্ণ হও কলিযুগে সেরূপ না হইয়া প্রচ্ছন্নভাবে অবতীর্ণ হও বলিয়া ত্রিযুগ নামে অভিহিত হইয়া থাক॥ এইরূপ শাস্ত্রীয় বচনদ্বয়ে শ্রীহরিকে 'ত্রিযুগ' বলায় প্রচ্ছন্নবিগ্রহ শ্রীগৌরাঙ্গদেবের অবতার সম্বন্ধে আপাততঃ প্রতীয়মান যে আশঙ্কা উপস্থিত হয় তাহার আপ্তমীমাংসা এস্থলে প্রদর্শিত হইতেছে। ভাষ্যকার মহামতি শ্রীবলদেবাচার্য্য বলেন "প্রত্যক্ষরূপধৃগ্ দেবো দৃশ্যতে ন কলৌ হরিঃ" ইত্যাদি বিষ্ণুধর্ম্মোত্তরীয়বচনে ও "ছন্নঃ কলৌ যদভবস্ত্রিযুগোঽথ স ত্বম্" ইত্যাদি শ্রীমদ্ভাগবতীয় বচনে যে কলিযুগে শ্রীহরির প্রকাশ্যভাবে অবতার নিষিদ্ধ হইয়াছে তাহা যে কলি যুগে শ্রীভগবদাবিষ্ট মহত্তমজীব প্রপঞ্চে আবির্ভূত হইয়া বেদোক্ত সনাতন ধর্ম্ম সংস্থাপন করেন সেই কলিযুগবিষয়ক বুঝিতে হইবে কিন্তু যে দ্বাপরে ও কলিতে শ্রীকৃষ্ণও শ্রীকৃষ্ণচৈতন্য আবির্ভূত হয়েন সেই কলিবিষয়ক নহে। অন্য কোন বৈষ্ণবাচার্য্য বলেন পূর্ব্বোক্ত বচনদ্বয়ে কলিযুগে শ্রীহরির লীলাবতার নিষিদ্ধ হইয়াছে বলিয়াই তাঁহাকে ত্রিযুগ বলা হয়; কারণ কলিযুগে শ্রীহরির যুগাবতার শ্রীমদ্ভাগবতও শ্রীমহাভারতাদি শাস্ত্রে স্পষ্টরূপে স্বীকৃত হইয়াছে। অতএব পূর্ব্বোক্ত বচনদ্বয়, কলিকালে শ্রীহরির যুগাবতার ভিন্ন লীলাবতারের নিষেধবিষয়ক বুঝিতে হইবে। এ বিষয়ে অস্মদ্গুরূপদিষ্ট সিদ্ধান্ত এইরূপ যথা—স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণ যেই শ্বেতবরাহ-কল্পগতবৈবস্বতমন্বন্তরীয়অষ্টাবিংশতি-চতুর্যুগের দ্বাপর ও কলিযুগের সন্ধিকালে প্রপঞ্চে আবির্ভূত হয়েন সেই কলিতেই শ্রীকৃষ্ণ আবার পুনরায় প্রেয়সীত্বিষাবৃত-গৌরাঙ্গরূপে অবতীর্ণ হয়েন। শ্রীগৌরাঙ্গ শ্রীকৃষ্ণেরই আবির্ভাববিশেষ। শ্রীগৌরাঙ্গ-লীলা শ্রীকৃষ্ণলীলারই অবান্তরলীলা বা পরিশিষ্টলীলা। স্বয়ংভগবান্শ্রীকৃষ্ণচন্দ্রের দ্বাপর-ওকলি এতদুভয়যুগব্যাপিনী লীলাই পরিশেষে প্রপন্নজনসমূহের আনন্দসন্দোহবর্দ্ধনার্থ শ্রীগৌরাঙ্গলীলাকারে প্রপঞ্চে অভিব্যক্ত হইয়াছিলেন। শ্রীরাধাভাবদ্যুতিসুবলিত শ্রীকৃষ্ণচৈতন্য পরিপূর্ণসর্ব্বৈশ্বর্য্যমাধুর্য্যশ্রীকৃষ্ণস্বরূপ বলিয়া ও শ্রীকৃষ্ণলীলা এবং শ্রীকৃষ্ণ-চৈতন্যলীলার একত্বনিবন্ধন পূর্ব্বোক্তশ্রীবিষ্ণুধর্ম্মোত্তরেও শ্রীমদ্ভাগবতাদিতে যে শ্রীহরির ত্রিযুগত্ব ও ছন্নত্ব উপদিষ্ট হইয়াছে তাহাতে কোনরূপ বিরোধ উপস্থিত হয় না॥ ২॥

শ্রীচৈতন্যদেবের মুখবিনিঃসৃত হরেকৃষ্ণইত্যাদিদ্বাত্রিংশদক্ষর কৃষ্ণনামাবলী বিশ্ববাসিকে প্রেমে নিমজ্জিত করতঃ সর্ব্বোপরি বিরাজ

## অবতরণিকা

করুন ॥৪॥ আমার প্রভুপাদ (১) ( শ্রীগুরুদেব সনাতন গোস্বামী ) বৃহদ্ভাগবতামৃত-গ্রন্থে যে সকল সপরিকর ভগবত্তত্ত্ব, বিস্তৃতভাবে বর্ণনা করিয়াছেন উক্ত বিস্তৃততত্ত্বগ্রহণে অসমর্থ সাধুদিগের সুবিধার নিমিত্ত আমি এই গ্রন্থে সেই সকল বিষয় সংক্ষিপ্তভাবে বর্ণনা করিব ॥ ৫ ॥

এই ভাগবতামৃত কৃষ্ণামৃত ও ভক্তামৃতভেদে দ্বিবিধ। তন্মধ্যে প্রথমতঃ নিরপেক্ষহিতকারী ভক্তগণকে শ্রীকৃষ্ণামৃত আস্বাদন করাইব ॥ ৬ ॥ আমি এই গ্রন্থে যুক্তিতর্ক বিষয়ে আগ্রহ পরিত্যাগ পূর্ব্বক

---

(১) **প্রভু** বা **প্রভুপাদ** শব্দ শাস্ত্রে বহুস্থলে শ্রীগুরুদেবের বাচকরূপে ব্যবহৃত হয়। এই নিমিত্তই শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধীয় উনবিংশাধ্যায়ে মহারাজ পরীক্ষিৎ "যচ্ছ্রোতব্যমথো জপ্যং যৎ কর্ত্তব্যং নৃভিঃ প্রভো" এই শ্লোকে শ্রীগুরুশুকদেবকে প্রভুশব্দ দ্বারা সম্বোধন করিয়াছেন। এবং এই লঘুভাগবতামৃতের মঙ্গলাচরণে শ্রীমদ্রূপ গোস্বামী স্বীয়গুরু শ্রীসনাতনগোস্বামীকে "শ্রীমৎপ্রভুপদাম্ভোজৈঃ" এইরূপ শব্দ দ্বারা সম্মান করিয়াছেন। এবং এই নিমিত্তই শ্রীমজ্জীবগোস্বামী সঙ্কল্পকল্পদ্রুমগ্রন্থের শেষ ভাগে "সন্তক্তেশ্বতুলং পিতৃব্যযুগলং কৃত্বা মদীয়াং গতিম্। স্বং দাস্যং দিশদস্তি যৎ প্রভুযুগং তন্মে সদাস্তাং গতিঃ॥ এই শ্লোকে স্বীয় গুরু ও পরমগুরু শ্রীমদ্রূপসনাতনকে লক্ষ্য করিয়া প্রভুযুগ শব্দ প্রয়োগ করিয়াছেন। শ্রীমদ্ বলদেব বিদ্যাভূষণ মহাশয়ও তত্ত্ব সন্দর্ভের টীকার মঙ্গলাচরণে "স জীবঃ প্রভুরস্তু নো গতিঃ"। এই শ্লোকে শ্রীমজ্জীবগোস্বামীকে শাস্ত্রাচার্য্যরূপে প্রভুশব্দদ্বারা বিভূষিত করিয়াছেন। এতদতিরিক্ত শাস্ত্রের বহুস্থানে ঐরূপ প্রভুশব্দপ্রয়োগ পরিদৃষ্ট হয়। তবে যে বর্ত্তমানে বংশবিশেষের পরিচায়করূপে প্রভুশব্দের প্রয়োগ হইয়া থাকে তাহা স্বগোষ্ঠীনিষ্ঠ নিয়ম অথবা বর্ত্তমানে যেরূপ উপাধ্যায় বা আচার্য্য প্রভৃতি শব্দ গুলি সেই সেই পূর্ব্ব বংশের গৌরবার্থ প্রয়োগ হয় তদ্রূপ প্রভুশব্দও পূর্ব্বাচার্য্যগণের বংশগৌরবার্থ প্রয়োগ হয় মাত্র, উহা কোনও বংশপরম্পরার নিজস্ব নহে।

(৬) অধুনা ভাগবতামৃতশব্দের ব্যুৎপত্তিলব্ধ অর্থ প্রদর্শিত হইতেছে। ভগবতঃ শ্রীকৃষ্ণস্য ইদং অমৃতং এইরূপ অর্থে ভাগবতামৃতশব্দে কৃষ্ণামৃতকে বুঝায় এবং

প্রত্যক্ষাদি দশবিধপ্রমাণের মধ্যে সর্ব্বপ্রধান প্রমাণরূপে আপ্তবচনাত্মক শব্দকেই স্বীকার করিয়াছি ॥ ৭ ॥ যেহেতু পরমর্ষি শ্রীকৃষ্ণদ্বৈপায়ন ব্রহ্মসূত্রের প্রথমাধ্যায়ে প্রথমপাদে "শাস্ত্রযোনিত্বাৎ" অর্থাৎ উপনিষদাদিশাস্ত্র সকলই একমাত্র পরতত্ত্বজ্ঞানের হেতু অন্য কেহ নহে; এইরূপ ন্যায়প্রদর্শনপূর্ব্বক একমাত্র শব্দেরই প্রামাণ্য স্বীকার করিয়াছেন এবং ঐ মহর্ষিই আবার উক্ত ব্রহ্মসূত্রের দ্বিতীয়াধ্যায়ের দ্বিতীয়পাদে "তর্কাপ্রতিষ্ঠানাৎ" অর্থাৎ তর্কের (অনুমানের) প্রতিষ্ঠা নাই বলিয়া শাস্ত্রই একমাত্র প্রমাণ এইরূপ বেদানুগত যুক্তি বিধানকরিয়া সুস্পষ্টরূপে তর্কের অনাদর করিয়াছেন ॥ ৮। ৯ ॥

---

ভাগবতানাং ভগবদ্ভক্তানাং ইদং অমৃতং এইরূপ অর্থে ভাগবতামৃতশব্দ ভক্তামৃতের বাচক হয়। যে গ্রন্থামৃত, শ্রীভগবান্ ও তদ্ভক্তের স্বরূপ এবং গুণাদি নিরূপণ করে তাঁহাকেই **ভাগবতামৃত** বলে ॥

(৭—৯) ভ্রম, প্রমাদ, বিপ্রলিপ্সা ও করণাপাটব এই দোষচতুষ্টয়রহিত বেদ-পুরাণাদিবাক্যকে **আপ্তবাক্য** কহে। ভ্রমপ্রমাদাদিদোষচতুষ্টয়রহিত ঋষি ও বিজ্ঞদিগের বাক্যকেও আপ্তবাক্য বলে। একবস্তুকে অন্যবস্তু বলিয়া বোধ করার নাম **ভ্রম**। উক্ত ভ্রম আবার বিপর্য্যাস ও সংশয়ভেদে দ্বিবিধ। তন্মধ্যে দেহাদিতে আত্মবুদ্ধিকে **বিপর্য্যাস** ও একটী স্থাণুতে (শাখাপল্লবাদিবিহীন বৃক্ষে) মানুষ বা স্থাণু এইরূপ উভয়বস্তুবিষয়ক নিশ্চয়রহিতজ্ঞানকে **সংশয়** বলে। পিত্ত ও দূরস্থাদিদোষবশতঃ উক্ত ভ্রম উৎপন্ন হয়। অনবধানতা অর্থাৎ অন্যমনস্কতাকে **প্রমাদ** বলে। প্রমাদহেতু নিকটে গীয়মান গানকেও উপলব্ধি করা যায় না। **বিপ্রলিপ্সা**—বঞ্চনা-করিবার ইচ্ছা; যেমন স্বীয় জ্ঞাত বিষয়ও শিষ্যের নিকট প্রকাশ না করা। ইন্দ্রিয়সমূহের অপটুতার নাম **করণাপাটব**। যেমন মনোযোগসত্ত্বেও মনের দুর্ব্বলতা বশতঃ যথার্থরূপে বস্তুর উপলব্ধি না হওয়া।

অবাধিত বা যথার্থবিষয়ক জ্ঞানকে **প্রমা** কহে। প্রমাজ্ঞানের সাধনই **প্রমাণ**। উক্ত প্রমাণ আবার প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ, অর্থাপত্তি, অনুপলব্ধি, সম্ভব ও ঐতিহ্যভেদে অষ্টবিধ। এতদতিরিক্ত আর্ষ ও চেষ্টা নামে দুইটী প্রমাণ কোন কোন পণ্ডিতগণ স্বীকার করিয়াছেন। প্রমাণ ভিন্ন প্রমেয় সিদ্ধ হয় না। বিভিন্ন দার্শনিকগণের মধ্যে প্রমাণ বিষয়ে মতভেদ পরিদৃষ্ট

হয়। লোকায়তিকগণ (নাস্তিকগণ) একমাত্র প্রত্যক্ষকে প্রমাণ বলেন। বৌদ্ধ ও বৈশেষিকগণ প্রত্যক্ষ ও অনুমান এই দুইটী প্রমাণ স্বীকার করেন। সাঙ্খ্য ও পাতঞ্জল দর্শনকারগণ প্রত্যক্ষ, অনুমান ও আগম এই ত্রিবিধ এবং ন্যায়দর্শনকার প্রত্যক্ষ, অনুমান, উপমান ও শব্দ এই চতুর্ব্বিধ প্রমাণ স্বীকার করেন। পূর্ব্ব-মীমাংসকদিগের মধ্যে প্রভাকর পূর্ব্বোক্ত চারিটী ও অর্থাপত্তি এই পঞ্চবিধ এবং কুমারিলভট্ট প্রত্যক্ষাদি পাঁচটী ও অনুপলব্ধি এই ষড়্‌বিধ প্রমাণ স্বীকার করেন। শাঙ্করবৈদান্তিকও প্রত্যক্ষাদি—অভাবান্ত ষট্‌প্রামাণ্যবাদী। শ্রীমন্মধ্ব ও শ্রীমদ্রামানুজস্বামী বৈদান্তিক হইয়াও প্রত্যক্ষাদিত্রয়কেই প্রমাণরূপে স্বীকার করিয়াছেন। শ্রীকৃষ্ণচৈতন্যসম্প্রদায়াচার্য্যগণও প্রমাণবিষয়ে শ্রীমধ্ব ও রামানুজের অনুগত অর্থাৎ প্রত্যক্ষ, অনুমান ও আগম এই ত্রিবিধ প্রমাণ স্বীকার করিয়াছেন। পৌরাণিকগণ পূর্ব্বোক্ত প্রত্যক্ষাদিছয়টী ও সম্ভব এবং ঐতিহ্য এই অষ্টবিধ প্রমাণ স্বীকার করিয়াছেন। তান্ত্রিকপণ্ডিতগণ চেষ্টা ও আর্ষ এই দুইটী ও পূর্ব্বোক্ত আটটী, এই দশ প্রকার প্রমাণ স্বীকার করেন। অধুনা পাঠকবর্গের সুবিধার জন্য প্রত্যক্ষাদি প্রমাণ সকলের লক্ষণ প্রদর্শিত হইতেছে—

## প্রত্যক্ষ

বিষয়ের সহিত সম্বন্ধবিশিষ্ট ইন্দ্রিয় সকলের নাম **প্রত্যক্ষ**। প্রতি ও অক্ষ এই দুইটী শব্দযোগে প্রত্যক্ষ শব্দটী নিষ্পন্ন হইয়াছে। প্রতিশব্দ দ্বারা শব্দস্পর্শাদিবিষয়ের প্রতি অর্থাৎ বিষয়ের সহিত সম্বন্ধবিশিষ্ট এইরূপ অর্থ বোধ হয়। অক্ষশব্দ ইন্দ্রিয়বাচক। অতএব শব্দস্পর্শাদিবিষয়ের সহিত সম্বন্ধবিশিষ্ট শ্রোত্রত্বগাদি ইন্দ্রিয় প্রত্যক্ষশব্দের অর্থ। শব্দস্পর্শাদিবিষয়ের সহিত শ্রোত্রত্বগাদি ইন্দ্রিয়ের সম্বন্ধ হইলে শব্দাদিবিষয়ের যে যথার্থজ্ঞান জন্মে তাহার নাম **প্রত্যক্ষপ্রমা**। বিষয়সম্বন্ধবিশিষ্ট ইন্দ্রিয় এই প্রত্যক্ষ প্রমার সাধন বলিয়া প্রত্যক্ষপ্রমাণ। ইন্দ্রিয় প্রত্যক্ষপ্রমাণ, বিষয়ের সহিত ইন্দ্রিয়ের সম্বন্ধ ব্যাপার বা ফলজনকক্রিয়া; তজ্জন্য বিষয়গোচরযথার্থজ্ঞান প্রত্যক্ষপ্রমা ইহার ফল। প্রত্যক্ষের ফল হান, উপাদান, ও উপেক্ষাভেদে ত্রিবিধ। প্রত্যক্ষদ্বারা জ্ঞাত-বিষয়টী অনিষ্ট অর্থাৎ অনভিলষিত বলিয়া প্রতীয়মান হইলে, তাহাতে যে ত্যাগের প্রবৃত্তি হয় তাহাকে **হান** বলা হয়। জ্ঞাত বিষয়টী ইষ্ট বলিয়া প্রতীয়মান হইলে, তাহাতে যে গ্রহণের প্রবৃত্তি হয় তাহাকে **উপাদান** বলা হয়। জ্ঞাত বিষয়টী না ইষ্ট না অনিষ্ট বলিয়া প্রতীয়মান হইলে তাঁহাতে যে ঔদাসীন্য বৃত্তি জন্মে তাহার নাম **উপেক্ষা**। এই ত্রিবিধ বৃত্তির আশ্রয় অন্তঃকরণ বা

সূক্ষ্মশরীর। বাহ্যবস্তুর সহিত ইন্দ্রিয়ের সম্বন্ধ হইলে শরীরাবয়ববিশেষের স্পন্দনরূপ ক্রিয়া উৎপন্ন হয়। ঐ স্পন্দন আবার জীবাত্মার জ্ঞানশক্তির উদ্‌বোধন দ্বারা অন্তঃকরণের সহিত তাদাত্ম্যাপন্ন হইয়া অন্তঃকরণের বৃত্তিরূপে প্রতীয়মান হয়। উহারই নাম **বাহ্যপ্রত্যক্ষ**। বাহ্যপ্রত্যক্ষে পরপর আত্মমনঃসংযোগ, মনঃ ও ইন্দ্রিয়সংযোগ এবং ইন্দ্রিয়ের সহিত বিষয়সংযোগ কারণ হইয়া থাকে। বিষয়ের মহত্ত্ব ও উদ্ভূতরূপবত্ত্ব না থাকিলে প্রত্যক্ষ হয় না। অতএব বাহ্য প্রত্যক্ষে ঐ দুইটী আবশ্যকীয়। বাহ্যপ্রত্যক্ষের প্রথমাবস্থায় চিত্তবৃত্তি দ্বারা বস্তুর গ্রহণ হয়। ঐ গ্রহণ বিশেষ্য-বিশেষণভাবে না হইয়া কেবল স্বরূপের বোধ বলিয়া ঐ জ্ঞানকে সবিকল্প না বলিয়া নির্ব্বিকল্প জ্ঞান বলা হইয়া থাকে। সবিকল্পজ্ঞান বিশেষ্য-বিশেষণভাব-বোধ-সাপেক্ষ। নির্ব্বিকল্পজ্ঞান বিশেষ্য-বিশেষণভাব-বোধ-নিরপেক্ষ। এস্থলে কেহ বলেন বিশেষ্য-বিশেষণভাববোধ-নিরপেক্ষ শব্দের অর্থ বিশেষ্যবিশেষণভাব রহিত নহে, কিন্তু বোধে বিশেষ্য-বিশেষণভাব প্রকাশরহিত, কারণ কোন দার্শনিকের মতে বিশেষ্যবিশেষণভাববোধ-রহিত জ্ঞানই অসম্ভব। জ্ঞানমাত্রই বিশেষ্যবিশেষণবিষয়ক। অতএব যে জ্ঞানে কেবল স্বরূপ বা বিশেষ্য ভিন্ন কোন বিশেষণ, বিষয়রূপে স্ফুরিত হয় না, সেই জ্ঞানকে **নির্ব্বিকল্পজ্ঞান** বলে। বস্তু, অন্তর্নিহিত বিষয়ীভবনরূপক্রিয়াশক্তিদ্বারা ইন্দ্রিয়সংযুক্ত হইলে, ইন্দ্রিয়, চিত্তবৃত্তির সাহায্যে ঐ সংযোগ গ্রহণ করে। ঐ গ্রহণ, বস্তুর স্বরূপমাত্রগ্রহণ। বিশিষ্টানুভব অন্তঃকরণের অপরাপরবৃত্তির-স্ফুরণসাপেক্ষ। গৃহীতবস্তুর স্বরূপ প্রথমে মনোবৃত্তিতে ধৃত বা রক্ষিত হয়। পরে উহা বুদ্ধিবৃত্তির দ্বারা বিচারপূর্ব্বক অমুকবস্তুর জ্ঞানরূপে অবধারিত হইয়া অহঙ্কারবৃত্তির সাহায্যে মদীয় অমুকবস্তুর জ্ঞানরূপে অনুভূত হয়। বুদ্ধিবৃত্তির দ্বারা বিচারপূর্ব্বক অবধারিত যে অমুকবস্তুর জ্ঞান তাহাই **সবিকল্পজ্ঞান**। পূর্ব্বোক্ত নির্ব্বিকল্পজ্ঞানসহকৃত শেষোক্ত সবিকল্পজ্ঞানই বাহ্যপ্রত্যক্ষ। বাহ্যপ্রত্যক্ষের অপরনাম **ব্যবসায়াত্মক** জ্ঞান। ইহার পরবর্ত্তী, অহঙ্কার বৃত্তির সাহায্য দ্বারা লব্ধ, মদীয় অমুকবস্তুর জ্ঞানরূপ যে জ্ঞানবিষয়কজ্ঞান, তাহাকে **অনুব্যবসায়াত্মক** জ্ঞান বলে। বাহ্য প্রত্যক্ষের ন্যায় অন্তের প্রত্যক্ষেরও নির্ব্বিকল্প ও সবিকল্প ভেদে দুইটী অবস্থা পরিদৃষ্ট হয়।

## অনুমান

হেতু ও সাধ্যের অব্যভিচরিত অর্থাৎ স্বাভাবিক সম্বন্ধের জ্ঞানই অনুমান প্রমাণ অনুমান শব্দের অর্থ পশ্চাৎ জ্ঞান। প্রত্যক্ষের অনু (পরবর্ত্তী) মান (জ্ঞান)

অনুমান। প্রত্যক্ষের পরবর্ত্তী জ্ঞানকে **অনুমান** বলে। প্রথমতঃ প্রথমলিঙ্গপরামর্শ অর্থাৎ হেতুর প্রত্যক্ষ হয়। পরে দ্বিতীয়লিঙ্গ পরামর্শ অর্থাৎ হেতু ও সাধ্যের ব্যাপ্তিজ্ঞান অর্থাৎ পারম্পর্য্যাদিরূপ অব্যভিচরিত সম্বন্ধের জ্ঞান হয়। ঐ শেষোক্ত জ্ঞানই অনুমান। ব্যাপ্তিজ্ঞানই অনুমান। ব্যাপ্তিজ্ঞান বা অনুমান অনুমিতিরূপ প্রমার সাধন বলিয়া উহাকে অনুমান প্রমাণ বলা হয়। পরামর্শ অনুমানের ব্যাপার। তজ্জন্য হইয়া তজ্জন্যের জনকে **ব্যাপার** বলে। পক্ষধর্ম্মতাজ্ঞানকে **পরামর্শ** বলে। পক্ষধর্ম্মতাজ্ঞানশব্দের অর্থ ব্যাপ্তিবিশিষ্টবৈশিষ্ট্যজ্ঞান অর্থাৎ সাধ্যের সহিত ব্যাপ্তিবিশিষ্ট হেতুর পক্ষবৃত্তিত্বজ্ঞান। তজ্জন্য সাধ্যরূপ অর্থের জ্ঞানই অনুমিতি। অনুমিতি অনুমানের ফল। প্রথম রন্ধনশালাদিতে বহ্নিরূপ ব্যাপক সাধ্যের সহিত ধূমাদিরূপব্যাপ্যহেতুর ব্যাপ্তি গৃহীত হইয়া থাকে। (অধিকদেশবৃত্তিত্বই ব্যাপকত্ব ও অল্পদেশবৃত্তিত্বই ব্যাপ্যত্ব) পরে কালান্তরে পর্ব্বতাদিপক্ষে ধূমাদিরূপহেতু দৃষ্ট হইলে পূর্ব্বপ্রত্যক্ষব্যাপ্তির স্মরণ হয়। তদনন্তর বহ্ন্যাদিরূপ সাধ্যের সহিত ব্যাপ্তিবিশিষ্টধূমাদিরূপহেতুর পর্ব্বতাদিরূপপক্ষে বিদ্যমানতার জ্ঞান জন্মে। ঐ জ্ঞানই **পরামর্শ**। পরিশেষে তাদৃশ পরামর্শের সাহায্যে পর্ব্বতাদিকে যে সাধ্যবিশিষ্ট বলিয়া বোধ হইয়া থাকে; ঐ শেষোক্ত জ্ঞানেরই নাম **অনুমিতি**। লিঙ্গদর্শন ভিন্ন লিঙ্গলিঙ্গীর সম্বন্ধে জ্ঞান সম্ভব হয় না। লিঙ্গলিঙ্গীর সম্বন্ধ আবার পূর্ব্বেই জ্ঞাত হওয়া আবশ্যক। কারণ অজ্ঞাত লিঙ্গলিঙ্গীর সম্বন্ধে স্মরণ অসম্ভব। অনুভূতবিষয়ের সংস্কারবশতঃ পুনরায় চিত্তভূমিতে উদয়ের নাম **স্মরণ**। লিঙ্গলিঙ্গীর সম্বন্ধের স্মরণ ব্যতিরেকে তজ্জন্য পরামর্শ ও পরামর্শ জন্য অনুমিতিও উৎপন্ন হইতে পারে না। অনুমান প্রত্যক্ষমূলক; অনুমিতি অনুমানের ফল। প্রত্যক্ষের যাহা ফল অনুমিতির ফলও তাহাই। অর্থাৎ প্রত্যক্ষের ন্যায় অনুমিতির ফলও হান উপাদান ও উপেক্ষাভেদে ত্রিবিধ। ইন্দ্রিয়দোষ যেরূপ প্রত্যক্ষের বাধক; তদ্রূপ হেতু দোষ ও অনুমানের বাধক। যে দোষবশতঃ অনুমিতিও তৎকারণ অনুমান এতদুভয়ের অন্যতরের জ্ঞানের বিরোধ বা বাধা উপস্থিত হয় সেই দোষের নামই **হেত্বাভাস** বা হেতুদোষ। যাহা প্রকৃত হেতু না হইয়া আপাততঃ দৃষ্টিতে হেতুর ন্যায় প্রকাশ পায় তাহাকে **হেত্বাভাস** বা **হেতুদোষ** বলা হয়। ঐ হেত্বাভাস অনৈকান্তাদিভেদে পঞ্চবিধ। উক্ত হেতুদোষবশতই অনুমান ভ্রান্ত হইয়া পড়ে। উহার বিশেষ বিবরণ ন্যায়বৈশেষিকাদিতর্কশাস্ত্রে দ্রষ্টব্য। **আপ্তবাক্যই আগম**। আগমবাক্য লৌকিক ও বৈদিকভেদে দ্বিবিধ। তন্মধ্যে বৈদিক বাক্য পরমেশ্বর-প্রোক্ত বলিয়া আপ্ত। লৌকিকবাক্যের মধ্যে যেগুলি

বেদানুগত ও আপ্তোক্ত সেইগুলিই প্রমাণ। ঋষিবাক্যকে **আর্ষ প্রমাণ** বলে। সাদৃশ্যরূপযথার্থজ্ঞানের করণের নাম **উপমা**। যথা এই পদার্থটী গবয়; যেহেতু গরুর সহিত সাদৃশ্য আছে।

## অর্থাপত্তি

উপপাদ্য জ্ঞান দ্বারা উপপাদকের কল্পনাকে **অর্থাপত্তি** বলে। যথা দেবদত্ত নামক কোনব্যক্তি দিবাতে ভোজন করে না অথচ তাহার শরীর স্থূল; ঐ স্থূলত্বের কারণ অনুসন্ধান করিলে ইহাই বোধ হয় যে দেবদত্ত যখন দিবাতে ভোজন করে না তখন নিশ্চয়ই রাত্রিতে ভোজন করে নচেৎ স্থূল হইতে পারে না। এ জগতে ভোজন না করিলে যখন কেহ কখনও স্থূল হইতে পারে না অতএব দেবদত্ত রাত্রিতে ভোজন করে। এস্থলে রাত্রি-ভোজন-বিষয়ক জ্ঞান উপপাদক ও স্থূলত্বজ্ঞান উপপাদ্য। স্থূলত্বজ্ঞানরূপ উপপাদ্য জ্ঞান দ্বারা রাত্রি-ভোজন বিষয়ক জ্ঞানরূপে উপপাদকের কল্পনাকে এস্থলে অর্থাপত্তি বলা হয়॥

**অভাব**—অভাবগ্রাহিণী বুদ্ধিকে অভাব বা **অনুপলব্ধি** বলা হয়। যেহেতু এই ভূতলে ঘট প্রত্যক্ষ হইতেছে না সুতরাং এস্থলে ঘটের অভাব আছে। ঐরূপ অভাবগ্রাহিণী বুদ্ধিকে অনুপলব্ধি বলা হয়॥

**সম্ভব**—একশতের মধ্যে দশ আছে এই প্রকার জ্ঞানেতে যে সম্ভাবনা তাহার নাম **সম্ভব**। যথা একশতের মধ্যে দশ আছে ইত্যাদি॥

## ঐতিহ্য

যে ঘটনাটি পুরুষপরম্পরায় প্রসিদ্ধ আছে অথচ তাহার আদিবক্তা জানা নাই তাদৃশ প্রমাণকে **ঐতিহ্য** বলে। যথা ঐ বটবৃক্ষে যক্ষ বাস করে এইরূপ পুরুষ পরম্পরায় প্রসিদ্ধ আছে ইত্যাদি॥

হস্তপদাদিদ্বারা যে সঙ্কেত জ্ঞান হয় তাহাকে **চেষ্টা** প্রমাণ বলে। পূর্ব্বোক্ত দশবিধপ্রমাণ; প্রত্যক্ষ অনুমান ও আপ্তবচন এই প্রমাণত্রয়ের অন্তঃপাতী বলিয়া বৈষ্ণবাচার্য্যগণ পূর্ব্বোক্ত ত্রিবিধ প্রমাণই স্বীকার করিয়া থাকেন। তাঁহারা উপমানকে প্রত্যক্ষ ও অনুমান এতদুভয় প্রমাণের অন্তর্গতরূপে এবং অর্থাপত্তি ও সম্ভবকে অনুমানের, অভাব ঐতিহ্য ও চেষ্টাকে প্রত্যক্ষের অন্তর্ভূতরূপে স্বীকার করিয়া থাকেন। আর্ষপ্রমাণ ও শব্দপ্রমাণ; অতএব উহারও পৃথকত্ব স্বীকার করেন না। পূর্ব্বোক্ত ভ্রমপ্রমাদিদোষদুষ্ট পুরুষের প্রত্যক্ষাদি ও সদোষবিধায় তাহাদের বুদ্ধি অলৌকিক অচিন্ত্যস্বভাববস্তুকে স্পর্শ করিতে পারে না। ঐন্দ্রজালিকের ইন্দ্রজালবিদ্যায় মায়ামুণ্ডাদিদর্শনে প্রত্যক্ষের ও তৎকালে

অনন্তর এই ভাগবতামৃতে উপাস্যবর্গেরমধ্যে শ্রীকৃষ্ণের শক্তি, গুণ, বিভূতি ও লীলার শ্রেষ্ঠত্বহেতু পারম্যনির্ণয়ার্থ তাঁহার স্বরূপাবলী ক্রমশঃ নিরূপণ করিতেছি ॥ ১০ ॥

পরতত্ত্বরূপে প্রসিদ্ধ ঐ শ্রীকৃষ্ণ স্বয়ংরূপ, তদেকাত্মরূপ ও আবেশ এই ত্রিবিধস্বরূপে প্রপঞ্চাতীতগোলোকে ও বৈকুণ্ঠাদিধামে নিত্যই বিরাজ করিতেছেন ॥ ১১ ॥

## তন্মধ্যে স্বয়ংরূপ ।

(পরতত্ত্বের) যে স্বরূপ অনন্যাপেক্ষ অর্থাৎ স্বতঃসিদ্ধ তাঁহাই স্বয়ংরূপ (১) ॥ ১২ ॥ যথা ব্রহ্মসংহিতায়—

যিনি সচ্চিদানন্দবিগ্রহ, যাদবগণ পরদেবতারূপে ও ব্রজবাসিগণ আজ্ঞাকারিস্বজনরূপে যাহাকে বোধ করেন, যিনি কামধেনুবৃন্দের-পরিপালক, যিনি স্বীয় অংশবিশেষ পরমাত্মাদ্বারা সর্ব্বকারণ প্রকৃতি, কাল, কর্ম্মপ্রভৃতিরও অধিপতি, সেই তমালশ্যামলবর্ণ যশোদানন্দন পরব্রহ্ম শ্রীকৃষ্ণই পরমেশ্বর (অনন্যাপেক্ষিস্বয়ংরূপ) ১৩ ॥

---

বৃষ্টিদ্বারা অগ্নি নির্ব্বাপিত হইয়াছে অথচ মূলদেশ হইতে অবিচ্ছিন্নভাবে ধূম উত্থিত হইতেছে এতাদৃশ পর্ব্বতাদিতে অগ্নিঅনুমানের ব্যভিচার দৃষ্ট হওয়ায় প্রত্যক্ষ ও অনুমানের প্রামাণ্য নির্দ্দোষ হইতে পারে না। যখন লৌকিকবিষয়েই প্রত্যক্ষাদিপ্রমাণ দোষদুষ্ট তখন অলৌকিকবিষয়ে যে প্রত্যক্ষাদিসদোষ তাহা কৈমুত্যন্যায়ে স্পষ্টরূপে অবগত হওয়া যায়। অতএব সর্ব্বাতীত সর্ব্বাশ্রয় সকলের বুদ্ধীন্দ্রিয়াদির অগোচর আশ্চর্য্যস্বভাব পরমার্থবস্তু বিবিদিষুব্যক্তিগণের পক্ষে অনাদিকাল হইতে শ্রীগুরুপরম্পরাগত সর্ব্ব লৌকিক ও অলৌকিকজ্ঞানের নিদান অপ্রাকৃত অপৌরুষেয়-বাক্যরূপ-বেদপুরাণাদিশাস্ত্রই নির্দ্দোষ স্বতঃপ্রমাণ। পূর্ব্বোক্ত প্রত্যক্ষাদিপ্রমাণসমূহের মধ্যে যে প্রমাণগুলি বেদপুরাণাদিশাস্ত্রের অনুগত সেগুলিও প্রমাণরূপে পূর্ব্বাচার্য্যগণকর্ত্তৃক পরিগৃহীত হইয়া থাকে ॥৮।৯॥

(১) তপস্বিগণ স্বয়ংদাস এইরূপ বলিলে যেমন তপস্বিগণের দাসা অন্যাপেক্ষি নহে এইরূপ বোধ হয় অর্থাৎ নিজের দ্বারাই উহা সিদ্ধ এইরূপ বোধ হয় এই স্থলে স্বয়ংরূপও তদ্রূপ। অথবা অঙ্কশাস্ত্রোক্ত একত্ব দ্বিত্ব ত্রিত্ব প্রভৃতি সংখ্যার মধ্যে দ্বিত্বত্রিত্বাদি সংখ্যা একত্ব সংখ্যাকে অপেক্ষা না করিয়া প্রকাশিত

## অথ তদেকাত্মরূপ।

যে রূপ স্বয়ং-রূপের সহিত অভেদে বিরাজিত হইয়াও আকৃত্যাদি-দ্বারা অন্যাদৃশ (১) অর্থাৎ অন্যের ন্যায় প্রকাশ পান, তাঁহাকেই তদেকাত্মকরূপ বলা হয়॥

তদেকাত্মকরূপ আবার বিলাস ও স্বাংশভেদে দ্বিবিধ॥ ১৪॥

## তন্মধ্যে বিলাস।

যে রূপ লীলাবিশেষসম্পাদনার্থ ভিন্নাকারে প্রকাশিত হইয়াও শক্তিতে প্রায়ই মূলরূপের তুল্য অর্থাৎ কোন কোন গুণে মূলরূপ অপেক্ষা ন্যূন, তাঁহাকেই **বিলাস** বলা হয়। যেমন গোবিন্দের বিলাস পরমব্যোমাধিপতি মূলনারায়ণ ও যেমন পরমব্যোমাধিপতিমূলনারায়ণের বিলাস প্রথমব্যূহ বাসুদেব॥ ১৫॥ (২)

## অথ স্বাংশ

যিনি বিলাসদৃশ (২) হইয়াও বিলাসাপেক্ষায় ন্যূনশক্তি প্রকাশ করেন তাঁহাকেই **স্বাংশ** বলা হয়। যেমন বৈকুণ্ঠাদিধামে সঙ্কর্ষণাদিপুরুষাবতার এবং মৎস্যকূর্ম্মাদি লীলাবতারগণ॥ ১৬॥

---

হইতে পারে না বলিয়া পরাপেক্ষ অর্থাৎ অস্বয়ংসিদ্ধ। এবং একত্বসংখ্যা দ্বিত্বাদি কাহাকে ও অপেক্ষা না করিয়া সদা প্রকাশমান বলিয়া অনন্যাপেক্ষ বা স্বয়ংসিদ্ধ। এই স্থলে শ্রীকৃষ্ণও তদ্রূপ অর্থাৎ একত্বের ন্যায় মূলত্বনিবন্ধন তাঁহার ভগবত্তাকে অপেক্ষা করিয়াই বিলাসও স্বাংশ ( মূল নারায়ণ ও মৎস্যাদি ) প্রভৃতির ভগবত্তার প্রকাশ; কিন্তু শ্রীকৃষ্ণের ভগবত্তা অন্য কাহাকেও ( বিলাসস্বাংশাদিকেও) অপেক্ষা না করিয়া প্রকাশ পায় বলিয়া শ্রীকৃষ্ণ স্বয়ংসিদ্ধ অর্থাৎ স্বয়ংরূপ বা স্বয়ং ভগবান্।

( ১ ) অন্য না হইয়াও অঙ্গসন্নিবেশ ও চরিত্রাদিদ্বারা অন্যের ন্যায় প্রতীয়মান। ( ২ ) স্বয়ং রূপে যাদৃশ সৌন্দর্য্য, ঐশ্বর্য্য, মাধুর্য্য ও বৈদগ্ধ্য অভিব্যক্ত হয় বিলাসাদিতে তাদৃশ সৌন্দর্য্যাদি অভিব্যক্ত হয় না। স্বয়ংরূপের সৌন্দর্য্যাদি-দর্শনে বিলাসাদিরও ক্ষোভ জন্মিয়া থাকে। শ্রীকৃষ্ণের বিলাস গোলোকে বলদেব, মথুরায় বাসুদেব ও সঙ্কর্ষণ, দ্বারকায় বাসুদেব সঙ্কর্ষণ প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এবং বৈকুণ্ঠে শ্রীনারায়ণ॥

## অথ আবেশ

শ্রীভগবান্ জ্ঞানশক্ত্যাদির অংশদ্বারা যে সকল মহত্তমজীবে আবিষ্ট হয়েন সেই ভগবদাবিষ্ট মহত্তমজীবগণই **আবেশ** নামে কথিত হইয়া থাকেন। দৃষ্টান্ত :— যেমন বৈকুণ্ঠে নারদ, শেষাখ্য অনন্তদেব ও সনকাদি ঋষিগণ। দশমস্কন্ধের ৩৯ অধ্যায়ে বর্ণিত হইয়াছে মহাত্মা অক্রূর যমুনাজলে নিমগ্ন হইয়া যখন শ্রীভগবদুপাসনা করিতেছিলেন তখন ভগবৎকৃপায় তিনি বৈকুণ্ঠধামদর্শন করেন এবং সেই বৈকুণ্ঠে তিনি উক্ত অনন্তদেব, নারদ এবং সনকাদি ঋষিদিগকেও দর্শন করিয়াছিলেন। এই প্রকরণে স্বয়ংরূপ, তদেকাত্মরূপ ও আবেশ এই ত্রিবিধভেদ নিরূপিত হইল ॥ ১৭ ॥

## প্রকাশ

প্রকাশ কোনরূপেই ভেদের মধ্যে গণ্য হইতে পারেনা কারণ উহা কোন অংশেই স্বস্বরূপ হইতে ভিন্ন নহে। একই বিগ্রহের যুগপৎ অনেকস্থানে সকলপ্রকারে আকৃতি, গুণ ও লীলার ঐক্য থাকিয়া তৎস্বরূপে প্রাদুর্ভাবকেই **প্রকাশ** বলা হয়। দ্বারকাতে যেরূপ শ্রীকৃষ্ণ শতাধিকষোড়শসহস্রপরিবারের প্রতিমন্দিরে পৃথক পৃথক সকলের প্রত্যক্ষের বিষয় হইয়াছিলেন। "চিত্রংবতৈতৎ" ইত্যাদি দশমস্কন্ধীয়

---

(১৬) বিলাসসদৃশ—বিলাস যেমন স্বয়ং-রূপ হইতে অভিন্ন, স্বাংশও তদ্রূপ তত্ত্বতঃ স্বয়ংরূপ হইতে অভিন্ন।

(১৭) শেষ অর্থাৎ অনন্তদেব বিষ্ণুশয্যারূপী ও মহীধারীভেদে দ্বিবিধ। তাঁহাদের দুই ব্যক্তিতেই ভগবচ্ছক্তির আবেশ বিদ্যমান; কিন্তু বৈকুণ্ঠধামে যিনি বিষ্ণুশয্যারূপে বিদ্যমান এই স্থলে তিনিই শেষশব্দের বাচ্য। আবেশাবতার শ্রীভগবদাবেশ ও তচ্ছক্ত্যাবেশভেদে দ্বিবিধ। ভগবদাবিষ্ট জীবের আপনাকে ভগবান্ বলিয়া অভিমান হয় এবং ভগবচ্ছক্ত্যাবিষ্ট জীবের নিজেকে ভগবদ্দাস বলিয়া অভিমান হয়। শ্রীভগবদাবিষ্ট আবেশ—ঋষভদেব প্রভৃতি। ভগবচ্ছক্ত্যাবিষ্ট আবেশ—শ্রীনারদ ও বেদব্যাস প্রভৃতি। তন্মধ্যে শ্রীনারদে ভক্তিশক্তির আবেশ ও চতুঃসনে জ্ঞানশক্তির আবেশ এবং পৃথুতে বলশক্তির আবেশ।

শ্রীনারদপ্রোক্তপদ্যই এবিষয়ে প্রমাণ। তদ্দ্বারাই সেই প্রকাশের স্বরূপ সিদ্ধ হইয়া থাকে ॥ ১৮ ॥

শ্রীকৃষ্ণ কখনও লীলাবিশেষের নিমিত্ত চতুর্ভুজ হইলেও আমি শ্রীকৃষ্ণ এই রূপ অভিমানের একত্বনিবন্ধন দ্বিভুজ কৃষ্ণরূপত্ব পরিত্যাগ করেন না। অতএব তাদৃশ চতুর্ভুজ বিগ্রহও দ্বিভুজেরই প্রকাশ ॥ ১৯ ॥

পূর্ব্বোক্ত স্বয়ংরূপ তদেকাত্মরূপ ও আবেশ প্রভৃতি ভগবৎস্বরূপ সকলের নিত্যবিগ্রহত্ব অথবা পূর্ব্বোক্ত ভগবৎস্বরূপসমূহের

---

(১৮) মুখ্য ও গৌণ ভেদে প্রকাশ দ্বিবিধ। তন্মধ্যে যে প্রকাশে আকৃত্যাদির অভেদহেতু মূলরূপের সহিত ঐক্য প্রতীতি উৎপন্ন হয় তাঁহাকেই **মুখ্য প্রকাশ** বলা হয়। আর যে প্রকাশে আকৃতিপ্রভৃতির ভেদহেতু স্বয়ংরূপ হইতে পার্থক্য প্রতীতি উৎপন্ন হয় তাঁহাকেই **গৌণ প্রকাশ** বলা হয়। তন্মধ্যে শ্রীরাসলীলাতে ও মহিষীবিবাহে শ্রীকৃষ্ণের যে প্রকাশ অর্থাৎ বহুরূপে অভিব্যক্তি তাঁহাই **মুখ্য প্রকাশ**। "একং সন্তং বহুধা দৃশ্যমানম্" "একোঽপি সন্ বহুধা যো বিভাতি" ইত্যাদি শ্রুতিতে উক্ত প্রকাশের স্বরূপ প্রতিপাদিত হইয়াছে। শ্রীভাগবতের দশমস্কন্ধে রাসবর্ণনে "কৃত্বা তাবন্তমাত্মানং যাবতীর্গোপ-যোষিতঃ। রেমে ভগবাংস্তাভিরাত্মারামোঽপি লীলয়া" ॥ (ভা ১০।৩৩।৯) রাসলীলাতে ভগবান্ শ্রীকৃষ্ণ আত্মারাম হইয়াও যত গুলি ব্রজগোপী ততগুলি বিগ্রহরূপে নিজকে প্রকাশিত করিয়া তাঁহাদের সহিত রমণ করিয়াছিলেন। এই শ্লোকেও মহিষী বিবাহের "চিত্রং বতৈতদেকেন বপুষা যুগপৎ পৃথক্। গৃহেষু দ্ব্যষ্টসাহস্রং স্ত্রিয় এক উদাবহৎ ॥" (ভা ১০।৬৯।২) ॥ এ বড়ই আশ্চর্য্য যে শ্রীকৃষ্ণ একাকী একই বিগ্রহে এককালে ষোড়শ সহস্র গৃহে পৃথগ্ ভাবে ষোড়শসহস্রস্ত্রীকে বিবাহ করিয়াছিলেন। এই শ্লোকে শ্রীকৃষ্ণের মুখ্য প্রকাশ সুব্যক্ত হইয়াছে। দেবকী নন্দনে বলদেবে ও নারায়ণে শ্রীকৃষ্ণের যে প্রকাশ তাঁহাকেই **গৌণ প্রকাশ** বলাহয়। এই গৌণ প্রকাশ বা বিলাস; বৈভব ও প্রাভব ভেদে দ্বিবিধ। শক্তির আধিক্য ও অল্পত্বের তারতম্য নিবন্ধনই **বৈভব ও প্রাভব** সংজ্ঞা। দেবকীনন্দন ও বলদেব প্রভৃতি দ্বিভুজ মূর্ত্তি সকল **বৈভব প্রকাশ** ও শ্রীনারায়ণাদি চতুর্ভুজ মূর্ত্তি সকল **প্রাভব প্রকাশ** ॥ ১৯ ॥

নিত্যধাম অর্থাৎ চিদ্‌বিভূতি গোলোকবৈকুণ্ঠাদিরূপে নিত্যই বিরাজ করিতেছেন ; পাদ্মোত্তরখণ্ড প্রভৃতি বিভিন্ন শাস্ত্রে উহা সুস্পষ্টরূপেই কথিত হইয়াছে ॥ ২০ ॥

## অথ অবতার

অনন্তর শ্রীকৃষ্ণ যাঁহাদের মধ্যে স্বয়ংরূপ অর্থাৎ শ্রেষ্ঠ, সেই অবতারাবলীর লক্ষণ কথিত হইতেছে। পূর্ব্বোক্ত স্বয়ংরূপাদিভগবৎ-স্বরূপসকল বিশ্বকার্য্যার্থ স্বয়ং অথবা দ্বারান্তরদ্বারা নিত্যনূতনের ন্যায় অপ্রপঞ্চ হইতে প্রপঞ্চে আবির্ভূত হইলে তাঁহাদিগকে **অবতার** বলে ॥ ২১ ॥

ঐ অবতার কখনও অলৌকিকভাবে অদ্বারকরূপে অর্থাৎ পিতামাতাদিনিরপেক্ষভাবে এবং কখনও বা লৌকিকভাবে সদ্বারক-রূপে অর্থাৎ পিতামাতাদিকে অপেক্ষা করিয়া হইয়া থাকে। তদেকাত্ম-রূপ এবং ভক্তভেদে সেই দ্বার দুই প্রকার। তন্মধ্যে শেষশায়ী সঙ্কর্ষণ প্রভৃতি তদেকাত্মরূপ (স্বাংশ) এবং বসুদেব প্রভৃতি ভক্ত ॥ ২২ ॥

---

**বিশ্বকার্য্য**—বিশ্বরূপকার্য্য স্বীকারদ্বারা প্রকৃতিকে ক্ষুভিত করিয়া মহত্তত্ত্বাদি ত্রয়োবিংশতি তত্ত্বের সৃষ্টি এবং তাহাদের মিলনে ব্রহ্মাণ্ড সৃষ্টি প্রভৃতি। অথবা বিশ্বেতে যে কার্য্য—দুষ্টের দমন সাধুদিগের পরিত্রাণ ও সমুৎকণ্ঠিতভক্তদিগের প্রতি স্বসাক্ষাৎকারদ্বারা প্রেমানন্দবিতরণ এবং শুদ্ধভক্তিরূপধর্ম্মসংস্থাপন। অবতরণ—সামান্যে অবতার শব্দটী ব্যবহৃত হইয়া থাকে। অর্থাৎ স্বরূপবৈভবে নিত্য বিরাজমান শ্রীভগবানের প্রাকৃতবৈভবে অবতরণই **অবতার**। ধর্ম্মসংস্থাপনই শ্রীভগবানের প্রাকৃত-বৈভবে অবতরণের মুখ্যকারণ। সাধুদিগের পরিত্রাণ ও দুষ্কৃতদিগের দমন উহার আনুষঙ্গিক বিধায় গৌণকারণ। সাধু শব্দে দৈবপ্রকৃতি ও দুষ্কৃত শব্দে আসুর প্রকৃতি। অর্থাৎ শ্রীভগবদুন্মুখ সচ্চরিত্র ব্যক্তিই সাধু এবং ভগবদ্‌বহির্ম্মুখ অসচ্চরিত্র ব্যক্তিই প্রকৃত পক্ষে দুষ্কৃত শব্দের বাচ্য। ধর্ম্ম শব্দের অর্থ স্বভাব বা স্বরূপাবস্থান ; যাহা যাহার স্বভাব তাহাই তাহার ধর্ম্ম। যেমন আত্মার ধর্ম্ম সচ্চিদানন্দত্ব ও প্রকৃতির ধর্ম্ম জড়ত্ব। উক্ত স্বভাব ঔপাধিক বা অস্বরূপভূত

ও অনৌপাধিক বা স্বরূপভূত ভেদে দ্বিবিধ। তন্মধ্যে ঔপাধিকস্বভাব আবার আধিভৌতিক ও আধিদৈবিক ভেদে দ্বিবিধ। অনৌপাধিকস্বভাব আধ্যাত্মিক। অতএব ধর্ম্ম আধিভৌতিক আধিদৈবিক ও আধ্যাত্মিক ভেদে ত্রিবিধ। উক্ত ভেদত্রয়ের মধ্যে আবার আধিভৌতিকধর্ম্ম স্থাবরত্ব ও জঙ্গমত্ব ভেদে দ্বিবিধ। আধিদৈবিক ধর্ম্মও আজানদেবত্ব ও কর্ম্মদেবত্ব ভেদে দ্বিবিধ। এবং আধ্যাত্মিক ধর্ম্ম জ্ঞানিত্ব ও প্রেমিকত্ব ভেদে দ্বিবিধ। অতএব ধর্ম্ম সাকল্যে ষড়্‌বিধ। ভূত সকল নিজ নিজ ধর্ম্ম হইতে বিচ্যুত হইলে উহাদিগকে পুনর্ব্বার নিজ ধর্ম্মে সংস্থাপন করিবার নিমিত্তই শ্রীভগবানের পুরুষাবতার। ভূতসকলের প্রকৃতি হইতে শনৈঃ শনৈঃ উৎপন্ন হওয়া ও উপাধিরূপে পরিণত হইয়া জীব সমূহের ভোগমোক্ষের সাধন হওয়াই নিজধর্ম্ম উহাই আধিভৌতিক ধর্ম্ম। তন্মধ্যে উক্ত পুরুষাবতার আবার কারণ ও সূক্ষ্ম এবং স্থূল প্রপঞ্চে ত্রিবিধাকারে আবির্ভূত হইয়া থাকেন। অর্থাৎ কারণপ্রপঞ্চে প্রথমপুরুষরূপে সূক্ষ্মপ্রপঞ্চে দ্বিতীয়পুরুষরূপে ও স্থূলপ্রপঞ্চে তৃতীয়পুরুষরূপে অবতীর্ণ হয়েন। পূর্ব্বোক্ত আধিভৌতিকধর্ম্মসংস্থাপনদ্বারা ব্রহ্মাণ্ড নির্ম্মাণ ব্যতিরেকে কোনরূপেই বদ্ধজীবের ভোগ ও মোক্ষের সম্ভাবনা থাকে না বলিয়াই শ্রীভগবান্ প্রথমেই পুরুষাবতাররূপে প্রপঞ্চ সৃষ্টি করিয়া থাকেন। পুরুষাবতারের বিশেষ বিবরণ পুরুষাবতারপ্রসঙ্গে অগ্রে বলা হইবে। আজানদেবতা বা কর্ম্মদেবতারা অভিমান বশতঃ নিজ নিজ ধর্ম্ম হইতে বিচ্যুত হইলে তাহাদিগকে পুনর্ব্বার নিজ ধর্ম্মে সংস্থাপনের নিমিত্ত শ্রীভগবান্ ব্রহ্মা, বিষ্ণু ও শিব এই ত্রিবিধ গুণাবতাররূপে প্রপঞ্চে অবতীর্ণ হইয়া থাকেন। এই ধর্ম্ম স্থাপনের নামই আধিদৈবিক ধর্ম্ম সংস্থাপন। দেবতাদিগের ধর্ম্ম, ভগবদ্দত্ত স্ব স্ব অধিকারে থাকিয়া ঔপাধিক সৃষ্টির সাহায্যকরণ। জীবাত্মার ধর্ম্ম গুণাষ্টক বিশিষ্ট শুদ্ধজীবত্ব। প্রকৃতিগুণোৎপন্ন ভূতসকল কালবশে জীর্ণ হইয়া জীবের ভোগসাধনেও যথাযোগ্য উপাধি নির্ম্মাণে অসমর্থ হইলে এবং দেবতারা কর্ম্ম দোষে অসুরগণ কর্ত্তৃক পরাজিত হইয়া অধিকার ভ্রষ্ট হইলে ও জীব সকল দুর্দ্দৈব বশতঃ বিপথগামী হইয়া স্বাভাবিক শুদ্ধত্ব লাভে বঞ্চিত হইলে করুণাময় পরমেশ্বর ভূত দেবতা ও জীবগণকে স্বধর্ম্মে পুনরায় সংস্থাপনের নিমিত্ত চিদ্‌বিভূতি অর্থাৎ বৈকুণ্ঠাদি হইতে প্রাকৃতবৈভবে অর্থাৎ বিভিন্ন ব্রহ্মাণ্ড মধ্যে লীলাবতাররূপে অবতীর্ণ হইয়া থাকেন। পরমেশ্বরের ব্রহ্মাণ্ডে অবতরণে তাৎকালিক প্রয়োজনানুরূপশক্তি সকলের সঞ্চার সিদ্ধ হইয়া থাকে। পিতৃকোটিবৎসল পরমেশ্বরের জীবের কল্যাণার্থ এইরূপ প্রপঞ্চাবতরণ ব্যতিরেকে অন্যরূপে শক্তি সঞ্চার জীবে অসম্ভব বলিয়া শ্রীভগবানের প্রপঞ্চাবতরণ।

পুরুষাবতার গুণাবতার এবং লীলাবতারভেদে অবতার ত্রিবিধ। তন্মধ্যে অধিকাংশ অবতারই স্বাংশ এবং আবেশ। ইহাদের মধ্যে যিনি স্বয়ংরূপ তাঁহার বিষয় অগ্রে অর্থাৎ পরমব্যোমাধিপতির বর্ণনার পরে বলিব ॥ ২৩ ॥

## অথপুরুষাবতার

তন্মধ্যে পুরুষের লক্ষণ ; যথা বিষ্ণুপুরাণে—পূর্ব্বোক্ত জন্ম, অস্তিত্ব, বৃদ্ধি, পরিণাম, অপক্ষয় ও বিনাশ এই ষড়্ভাব বিকার বিবর্জ্জিত পুরুষোত্তমের চতুর্ব্যূহস্থ সঙ্কর্ষণাত্মংশ, প্রধানগুণভাক্ অর্থাৎ প্রকৃতিও প্রাকৃততত্ত্বের বীক্ষণ নিয়মন প্রবর্ত্তনাদিকর্ত্তা, যিনি মূলরূপে এক হইয়াও স্বীয় বিগ্রহকে অংশতঃ বিভাগপূর্ব্বক প্রথম পুরুষ দ্বিতীয় পুরুষ ও তৃতীয় পুরুষরূপে নিখিলপ্রাণীর বিস্তারকর্ত্তা, যিনি শুদ্ধ অর্থাৎ মায়াসংসর্গরহিত হইয়াও মায়াসংসৃষ্টের ন্যায় প্রতিভাত ( সঙ্কল্পমাত্রই প্রকৃতি ও তৎকার্য্য মহদাদির বীক্ষণ নিয়মন ও প্রবর্ত্তনাদি করিয়া থাকেন ও যিনি অচিন্ত্যশক্তিপ্রভাবে প্রকৃতিসংসর্গরহিত অথচ অজ্ঞব্যক্তি কর্ত্তৃক মায়াসংসৃষ্টরূপে প্রতীয়মান ) ও যিনি জ্ঞানান্বিত—সম্বিদাখ্যচিচ্ছক্তিদ্বারা সর্ব্বদা আশ্লিষ্ট সেই অচ্যুতপুরুষকে নমস্কার করি ॥ ইতি। পূর্ব্ব-শ্লোকোক্ত পরমেশ্বরের অনন্তর ইহাই স্বামিপাদ বলিয়াছেন। এস্থলে গ্রন্থকার নিজে কারিকাদ্বারা শ্লোকার্থ বর্ণনা করিতেছেন পরমেশ্বরের

---

ক্রমসোপানন্যায়ে আধ্যাত্মিক ধর্ম্ম সংস্থাপনার্থ শ্রীভগবান্ প্রথমতঃ মরীচ্যাদি কলাবতার দ্বারা প্রবৃত্তিলক্ষণধর্ম্ম সংস্থাপন করেন ও তদনন্তর জীবের উৎকর্ষানুসারে সনকাদি-কৌমারাবতার দ্বারা নিবৃত্তিলক্ষণধর্ম্ম সংস্থাপন করাইয়া থাকেন ; পরে জীবের বহু সৌভাগ্যে শ্রীনারদাদিরূপভক্তাবতাররূপে ভক্তিলক্ষণ পরধর্ম্ম সংস্থাপন করেন। উক্ত নিয়মেও যখন আধ্যাত্মিকধর্ম্মের চরমাবস্থা প্রেমিকত্বলক্ষণ ধর্ম্ম সংস্থাপন সুসিদ্ধ হয় না তখনই শ্রীভগবান্ স্বয়ংরূপে শ্রীকৃষ্ণ ও শ্রীকৃষ্ণচৈতন্যরূপে প্রেমিকত্ব-লক্ষণ ধর্ম্ম সংস্থাপন সুসম্পন্ন করিয়া থাকেন। ইহাই ধর্ম্ম সংস্থাপনের পরাবস্থা বা পরাকাষ্ঠা। ইহার বিস্তার "শ্রীগৌরসুন্দর" গ্রন্থে অবতার প্রকরণে দ্রষ্টব্য। এই গ্রন্থেও অগ্রে এবিষয় বিশদরূপে বর্ণিত হইবে।

যে অংশ প্রকৃতিগুণসম্বন্ধের ন্যায় প্রকৃতি ও প্রাকৃত বস্তুর ঈক্ষণ, নিয়মন, প্রবর্ত্তনাদিকর্ত্তা, যিনি মৎস্যকূর্ম্মাদিলীলাবতার ও ব্রহ্মাদিগুণাবতারের নিধান, শাস্ত্রে তাঁহাকেই **পুরুষ** শব্দে নির্দ্দেশ করিয়াছেন। শ্রীভাগবতের দ্বিতীয়স্কন্ধে পুরুষের অবতারত্ব নির্দ্দেশ করিয়াছেন যথা :—পুরুষাবতারই পরমেশ্বরের আদ্য অবতার ॥ ২৪ ॥

## পুরুষাবতার ত্রিবিধ

এই পুরুষের ভেদ সাত্বততন্ত্রে কথিত হইয়াছে বিষ্ণুর অর্থাৎ আদিসঙ্কর্ষণের পুরুষসংজ্ঞক ত্রিবিধরূপ শাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়াছেন। তন্মধ্যে যিনি প্রকৃতিতে অন্তর্যামিরূপে অবস্থিত হইয়া ঈক্ষণদ্বারা মহত্তত্ত্বের স্রষ্টা, তাঁহার নাম **প্রথমপুরুষ**। যিনি ব্রহ্মাণ্ডের ও সমষ্টি জীবের অন্তর্যামী, তাঁহার নাম **দ্বিতীয়পুরুষ**। আর যিনি সর্ব্বভূতের অর্থাৎ ব্যষ্টিজীবসকলের অন্তর্যামী তাঁহার নাম **তৃতীয়পুরুষ**। সেই ত্রিবিধ পুরুষের স্বরূপকে অবগত হইয়া জীব মোক্ষলাভ করে ॥ ২৫ ॥

---

## বিবৃতি

### পুরুষাবতারের তাৎপর্য্য

অনাদিভগবদ্‌বহির্ম্মুখজীব পূর্ব্ব পূর্ব্ব দেহার্জ্জিত কর্ম্মবাসনাবশতঃ উত্তরোত্তর-দেহনিমিত্তক শুভাশুভ কর্ম্ম সকল আচরণ ও তন্নিমিত্তক সুখদুঃখাত্মক কর্ম্মফলসকল ভোগ করিতে করিতে ইহসংসারে ঊর্দ্ধলোক হইতে অধোলোকে এবং অধোলোক হইতে ঊর্দ্ধলোকে গমনাগমন করিতে থাকেন। মুক্তি না হওয়া পর্য্যন্ত এইরূপ দেহের পর দেহান্তর প্রাপ্ত হইয়া জীবসকল এই অষ্টাবরণবেষ্টিত ব্রহ্মাণ্ডমধ্যেই পুনঃ পুনঃ যাতায়াত করিতে থাকেন। মায়াবৈভব বা সংসার চিরস্থায়ী নহে। প্রাকৃতিক নিয়মে যুগপৎ সকল জীবের প্রারব্ধকর্ম্ম ক্ষয় হইলে প্রাকৃতিকপ্রলয় বা **মহাপ্রলয়** ঘটিয়া থাকে। অর্থাৎ পরমেশ্বর কর্ত্তৃক লব্ধসামর্থ্যা প্রকৃতি পুনঃ পুনঃ জীবের ভোগ সম্পাদন করিতে করিতে যখন জীর্ণা হইয়া পড়েন এবং যখন তিনি আর জীবসমূহের ভোগসম্পাদন করিতে সমর্থ হয়েন না তখনই প্রাকৃতিক তত্ত্বসমূহের বিলয়ে প্রকৃতির বিলয় ঘটে অর্থাৎ তখন বিষমাপ্রকৃতি সমা হইয়া, অমুক্ত জীবরাশির সহিত পরব্রহ্মে লীনা হন। প্রাকৃতিকপ্রলয়ে স্বরূপশক্তি ও তদ্‌বিলাস-

ভূত স্বরূপবৈভবসমন্বিত-পরব্রহ্মই বিদ্যমান থাকেন; তখন তাঁহাতে জীব ও প্রকৃতি প্রলয় প্রাপ্ত হইলে প্রাকৃতবৈভবে নামরূপাত্মক কোন পদার্থই বিদ্যমান থাকে না। ঐ কালে নামরূপদ্বারা প্রবিভক্ত কোন ভৌতিকপ্রাপ্ত না থাকিলেও ইহার শক্তিরূপ অপরপ্রান্ত অব্যাকৃত অবস্থায় সশক্তিকপরব্রহ্মে একীভূত থাকে। অমুক্ত-জীবের মহাপ্রলয়ে প্রলীন অদৃষ্টের বা সুপ্তকর্ম্মের উদ্‌বোধনার্থ পরব্রহ্মের সিসৃক্ষাবৃত্তি না হওয়া পর্য্যন্ত এই সংসার নামরূপরহিত অসদাকারেই অবস্থান করে; অর্থাৎ তৎকালে পরব্রহ্মের দৃষ্টি সংসারের দিকে নিমীলিত থাকে। সংসারের দিকে দৃষ্টি নিমীলিত থাকিলেও পরব্রহ্মের দৃষ্টির বিলোপ হয় না; কারণ পরব্রহ্ম তদবস্থায় স্বীয় সচ্চিদানন্দময়ী স্বরূপশক্তির সহিত সচ্চিদানন্দবৈভবে বিচিত্রনিত্যলীলা সম্পাদন করিতে থাকেন, তৎকালে তাঁহার সৃষ্টিলীলার বা সংসারলীলার বিচ্ছেদ ঘটিলেও নিত্যলীলার বিচ্ছেদ ঘটে না। সংসারলীলা বা সৃষ্টিলীলা **নৈমিত্তিকলীলা**, উহা বদ্ধজীব ও মায়াশক্তির সাহায্যে নির্ব্বাহ হইয়া থাকে মহাপ্রলয়ে উহার বিরাম ঘটে। নিত্যলীলা দেশকালাদিপরিচ্ছেদরহিত অনন্তবৈভবে বিরাজমান। সচ্চিদানন্দ-ময়-পরব্রহ্মের সচ্চিদানন্দময়ী শক্তিবর্গের সহিত সচ্চিদানন্দময়ী লীলার কোনকালেই বিরাম হয় না বলিয়াই উহা **নিত্যলীলা**। ঐ নিত্যলীলা যুগপৎ অনন্ত-বৈভবে বিরাজিত। শ্রীভগবানের স্বরূপ মধ্যম অর্থাৎ নরাকার হইয়াও সর্ব্বগ, অনন্ত ও বিভু। তদীয়স্বরূপবিলাসাদিও তদ্রূপ। শ্রীভগবানের স্বরূপাদিসমস্তই চিদানন্দময়। কালকর্ম্মগুণাতীত শ্রীভগবানেই উক্ত নিত্যলীলা সম্ভব হয়; কারণ লীলা শব্দে সাধারণতঃ স্বৈরাচরণকে বোধ করা যায়। স্বৈরাচরণ অস্বতন্ত্র অর্থাৎ কালকর্ম্মগুণাধীন-দেহি-জীবের পক্ষে সম্ভবপর নহে। চিদ্ধামে কাল ও মায়াকৃত কোন বিকার নাই কেবলমাত্র চিদানন্দের বিলাসেই ঐ ধাম সর্ব্বদা বিলসিত। সচ্চিদানন্দময়স্বরূপশক্তিবৃত্তিভূতপ্রেম আশ্রয়ালম্বন ও বিষয়ালম্বনরূপে ঐ ধামে নিত্যই বিরাজিত। রিরংসাবৃত্তি প্রেমেরই বিলাস। লীলারসপোষণী রিরংসাবৃত্তি আপ্তকাম পূর্ণ শ্রীভগবানে যেমন নিত্যই বিদ্যমান তৎপরিকরবর্গেও তদ্রূপ। পিতৃ-কোটিবৎসল-শ্রীভগবানের ন্যায় তদীয়চিদ্ধামগতমুক্তসকলেরও সময়ে সময়ে মহাপ্রলয়ে প্রলীন জীববৃন্দের মোক্ষার্থ স্বাভাবিক করুণাবৃত্তির উদয় হয়। এই করুণা শ্রীভগবানের সিসৃক্ষাবৃত্তির সহিত একীভূত হইলেই তিনি ভক্তকৃপানুগামিনী স্বীয়কৃপাপরবশে স্বাংশভূতমূলসঙ্কর্ষণ দ্বারা বহির্ম্মুখতাবলম্বনে সিসৃক্ষু হইয়া **প্রথমপুরুষরূপ** আবি-র্ভাবিত করিয়া থাকেন। পরমেশ্বরের চিদ্ধামে স্বয়ংরূপাদিস্বরূপে নিত্যলীলায় সর্ব্বদা **তুরীয়ভাব**। ঐ তুরীয়ভাবে বা স্বরূপাবস্থানে তিনি সপরিকরে নিত্যই বিদ্যমান।

পরমেশ্বর যখন পুরুষরূপ গ্রহণ করেন তখনই তাঁহার কারণভাব বা **সৌষুপ্তিক-ভাব** অভিব্যক্ত হয়। পরমেশ্বরের সৌষুপ্তিকভাব পদ্মপত্রস্থজলবিন্দুর ন্যায় প্রাকৃত-শরীরবর্জ্জিতশরীরিভাব অর্থাৎ তিনি প্রকৃতিরূপশরীরে অন্তর্য্যামিরূপে বিদ্যমান থাকিয়াও চিচ্ছক্তিপ্রভাবে অনাসক্ত। উক্ত সৌষুপ্তিকভাব বা কারণশরীরিভাবেও তাঁহার স্বাভাবিক তুরীয়াবস্থার বিচ্ছেদ হয় না। পরমেশ্বর তুরীয়রূপ নিত্যাবস্থায় বিদ্যমান থাকিয়াও স্বীয় শক্তিবর্গের আনন্দবিধানার্থই **পৌরুষভাব** গ্রহণ করেন। তাঁহার ঐ পৌরুষভাব প্রাকৃতিক নহে পরন্তু সাঙ্কল্পিক। তিনি মহাপ্রলয়ে নিঃশেষজীবের উদ্ধারার্থ প্রাকৃতিকবহুভবনরূপসঙ্কল্পসিদ্ধির নিমিত্ত প্রকৃতির প্রতি ঈক্ষণ করেন। কালশক্তিদ্বারা প্রকৃতিতে সৃষ্টিসামর্থ্য আধান করাই তাঁহার **ঈক্ষণ**। প্রথমপুরুষের ঈক্ষণে সত্ত্বাদিগুণত্রয়ে সমাপ্রকৃতি তৎকালে বিষমা বা ক্ষুভিতা হয়েন। অর্থাৎ অব্যক্তা প্রকৃতি জীবমায়ারূপ-নিমিত্ত ও গুণমায়ারূপ-উপাদান এই দুই অংশে বিভক্তা হয়েন। তখন গুণমায়ারূপ-উপাদানাংশ পুরুষের ঈক্ষণে ক্ষুভিত হইয়া মহদাদিক্ষিত্যন্ত ত্রয়োবিংশতিতত্ত্বাকারে পরিণত হয়েন। তখন প্রথমপুরুষ পূর্ব্বোক্ত নিমিত্তরূপ-জীবমায়াতে শক্তিসঞ্চারপূর্ব্বক তদ্দ্বারা উপাদানরূপ-গুণমায়াতে জীবরূপ বীর্য্য আধান করেন। এইরূপে নিমিত্ত-জীবমায়া দ্বারা আবৃত জীব গুণমায়াগর্ভে মহদাদিক্ষিত্যন্ততত্ত্বরূপ উপাধিসংযুক্ত হইয়া জন্মগ্রহণ করেন। ইহাই প্রথমপুরুষের সৃষ্টি। এই সৃষ্টির ফলভোক্তা জীবের সহিত ভোগ্যপ্রকৃতির সম্বন্ধস্থাপনপূর্ব্বক কারণোপাধিনির্ম্মাণ। এইরূপে কারণোপাধি সৃষ্ট হইলেও তখন পর্য্যন্ত পুরুষের অভীষ্ট সৃষ্টি ব্যাপার সুসম্পন্ন হইল না। তখন ঐ সঙ্কর্ষণাখ্য-প্রথমপুরুষ সহস্রশীর্ষা কারণপুরুষাকারে কারণার্ণবে বিরাজমান। বাস্তবিক সৃষ্টিব্যাপারে তত্ত্বসমূহের পরস্পর সম্মেলন দ্বারা চতুর্দ্দশলোক ও তৎস্থশরীরসকলের নির্ম্মাণার্থ সুষুপ্তপুরুষের জাগরণ প্রয়োজন। বাসনাবদ্ধজীব সৃষ্টসংসারে কর্ম্ম করিতে করিতে শুদ্ধ হইয়া মৎসাযুজ্য লাভ করুক, এই রূপ ইচ্ছা হইতেই শ্রীসঙ্কর্ষণাখ্য-প্রথমপুরুষের সৃষ্টির ইচ্ছা প্রকাশ পাইয়াছিল। যখন তিনি দেখিলেন প্রকৃতির প্রতি ঈক্ষণে মহদাদিক্ষিত্যন্ত-তত্ত্বসকল উৎপন্ন হইয়াও ইহারা অসংহত অবস্থায় থাকিয়া ভোগ্য ও ভোগায়তনাদির অভাবে জীবের ভোগমোক্ষের সহায়ক হইতে পারিল না; তখন তিনি মহদাদিক্ষিত্যন্ত অসংহততত্ত্বসকলকে ত্রিবৃৎকৃত বা পঞ্চীকৃত অর্থাৎ পরস্পর সম্মিলিত করিবার নিমিত্ত অংশতঃ বহুরূপ হইয়া উহাদের অভ্যন্তরে প্রবেশ করিয়া থাকেন। এই প্রবিষ্ট অংশই **দ্বিতীয় পুরুষ**। ইহার ত্রয়োবিংশতিতত্ত্বে প্রবেশের

## প্রথমপুরুষের লক্ষণ।

তন্মধ্যে প্রথমপুরুষের লক্ষণ যথা একাদশস্কন্ধে—আদিদেব নারায়ণ যৎকালে স্বীয়রূপবিশেষ-সঙ্কর্ষণকর্ত্তৃক প্রকৃতিবীক্ষণহইতে মহত্তত্ত্বাদিক্রমে উৎপাদিত পঞ্চীকৃতপঞ্চভূতদ্বারা ব্রহ্মাণ্ডরূপপুর নির্ম্মাণ করিয়া স্বীয় অংশ প্রদ্যুম্নরূপে তাহাতে প্রবিষ্ট হন তখন তিনি **পুরুষ** নাম প্রাপ্ত হইয়া থাকেন ॥২৬॥

ব্রহ্মসংহিতাতেও প্রথমপুরুষের লক্ষণ উপদিষ্ট হইয়াছে যথা—সেই শ্রীগোবিন্দের অংশবিশেষ নারায়ণের সন্নিধানে প্রকৃতীক্ষণকর্ত্তা জগৎপতি সঙ্কর্ষণ আবির্ভূত হইয়াছিলেন। উনিই সহস্রশীর্ষা পুরুষ এবং ষড়ৈশ্বর্য্যশালী নারায়ণ। সেই সনাতন নারায়ণ হইতে শুদ্ধজলরাশি উৎপন্ন হইয়াছিল। ঐ জলরাশিই কারণার্ণব ও সঙ্কর্ষণ হইতে উৎপন্ন বলিয়া সঙ্কর্ষণাত্মক নামে অভিহিত। যাঁহার প্রদ্যুম্ননামক অংশমূর্ত্তি হইতে অসংখ্য অংশাবতার সকল আবির্ভূত হয়েন শাস্ত্রে তাঁহাকে ( সঙ্কর্ষণকে ) সহস্রাংশ বলে। মহাপ্রলয়ের সেই কারণার্ণবে সঙ্কর্ষণনামক মহাবিষ্ণু স্বয়ং অনন্তশয্যায়

---

পূর্ব্বে উহারা অন্তর্নিহিত ক্রিয়াশক্তিপ্রভাবে পরস্পরের অসংহত অবস্থায় একমাত্র স্বাভাবিকগতিতে অনন্ত আকাশে নীহারবৎ সঞ্চরণ করিতে থাকে। স্বাভাবিক-গতির পরিবর্ত্তন, বিরুদ্ধশক্তির প্রতিবন্ধকতাব্যতিরেকে সিদ্ধ হইতে পারে না; আবার ঐরূপ প্রতিবন্ধকতাব্যতিরেকে অবয়বসন্নিবেশও সম্ভব হয় না। অতএব এই সকল কার্য্যসিদ্ধির নিমিত্ত, প্রথমপুরুষের দ্বিতীয়পুরুষরূপে প্রপঞ্চ-মধ্যে অবতরণের আবশ্যক হয়। দ্বিতীয়পুরুষ, প্রপঞ্চে অবতরণ পূর্ব্বক স্বীয় প্রবল আকর্ষণদ্বারা পূর্ব্বোক্ত মহদাদিতত্ত্বসকলকে বক্রগতি প্রাপিত করিয়া থাকেন। এইরূপে মহদাদিতত্ত্বসকল বক্রগতিবিশিষ্ট, ত্রিবৃৎকৃত বা পঞ্চীকৃত চক্রাবর্ত্তে আবর্ত্তিত ও আকুঞ্চিত হইয়া কৈন্দ্রিক আকর্ষণ অভিভবপূর্ব্বক কেন্দ্রবিচ্ছিন্ন অসংখ্য ব্রহ্মাণ্ডাকার ধারণ করে। দ্বিতীয় পুরুষ এই ব্রহ্মাণ্ডের কর্ত্তা ও তিনি বিভিন্ন ব্রহ্মাণ্ডে বিভিন্ন পুরুষমূর্ত্তিতে গর্ভোদশায়ি-প্রদ্যুম্নপ্রভৃতি নামে উক্ত হইয়া থাকেন। ইনি **বিরাটমূর্ত্তি**।

যোগনিদ্রা (স্বস্বরূপানন্দসমাধি) প্রাপ্ত হন। তৎকালে সঙ্কর্ষণের রোমকূপে নিখিল জগতের বীজস্বরূপ অণুচৈতন্য-জীববৃন্দ নিলীন ছিল। পরে তিনি প্রলয়াবসানে সৃষ্টিকালে প্রকৃতিগর্ভে সেই অমুক্ত চিৎপরমাণু সকল আধান করেন। তদনন্তর প্রকৃতি হইতে মহত্তত্ত্বাদিক্রমে পরিণত অপঞ্চীকৃত পঞ্চ-মহাভূতদ্বারা আবৃত সুবর্ণবর্ণ ব্রহ্মাণ্ড সমূহ উৎপন্ন হইয়াছিল। এই পর্য্যন্ত শ্লোকে প্রথম পুরুষের লক্ষণ বর্ণিত হইয়াছে। ব্রহ্মসংহিতার এইস্থানে যে 'লিঙ্গ'শব্দ ব্যবহৃত হইয়াছে তাহার অর্থ স্বয়ংরূপ-শ্রীগোবিন্দের অঙ্গভেদ অর্থাৎ অংশবিশেষ ॥২৭॥

## দ্বিতীয়পুরুষের লক্ষণ।

সেই ব্রহ্মসংহিতায় তারপরেই দ্বিতীয়-পুরুষের লক্ষণ বলিয়াছেন যথা—এইরূপে আদিসঙ্কর্ষণ স্বয়ং, প্রদ্যুম্ন-রূপ এক এক অংশকে আবির্ভাবিত করিয়া পৃথক্ পৃথক্ প্রত্যেক ব্রহ্মাণ্ডে প্রবেশ করিলেন ॥২৮॥ মহাভারতের মোক্ষধর্ম্মে নারায়ণোপাখ্যানে বলিয়াছেন যে—

যিনি গর্ভোদশায়ি-প্রদ্যুম্ন তিনিই অনিরুদ্ধ, এই স্থলে বুঝিতে হইবে যে, সেই আদিসঙ্কর্ষণ, প্রদ্যুম্ন-স্বরূপেই হিরণ্যগর্ভের জনক ও অন্তর্য্যামী ॥২৯॥

## তৃতীয়পুরুষেরলক্ষণ (১)

অনন্তর সর্ব্বভূতস্থ যিনি তৃতীয় পুরুষ—"কেচিৎ স্বদেহান্তঃ" ইত্যাদি শ্রীমদ্ভাগবতের দ্বিতীয়স্কন্ধের পদ্য হইতে তাঁহাকে অবগত হওয়া যায় ॥৩০॥

## গুণাবতার (২)

অনন্তর স্বয়ং-প্রভুর স্বাংশ-গর্ভোদশায়ি-প্রদ্যুম্ন হইতে চরাচর বিশ্বের পালন, সৃষ্টি ও সংহারের নিমিত্ত আবির্ভূত বিষ্ণু, ব্রহ্মা ও

(১) যিনি পালনকর্ত্তা বিষ্ণু তাঁহাকে তৃতীয়পুরুষ বলা হয়। ইনি ব্যষ্টি-জীবের অন্তর্য্যামী। ইনিই ক্ষীরোদশায়ী অনিরুদ্ধ। ইনি চতুর্ভুজ বিষ্ণুমূর্ত্তি। ইহাকে সর্ব্বভূতস্থ পরমাত্মা বলা হয় ॥৩০॥

রুদ্র এই ত্রিবিধ **গুণাবতার** কথিত হইতেছে॥ যথা প্রথমস্কন্ধে- যদ্যপি একই গর্ভোদশায়ি—দ্বিতীয়পুরুষ, এই বিশ্বের পালন, সৃষ্টি ও সংহারের নিমিত্ত সত্ত্ব, রজঃ ও তমঃ এই প্রকৃতির গুণত্রয়ে পৃথক পৃথক ভাবে অধিষ্ঠিত হইয়া, হরি বিরিঞ্চি এবং হর এই প্রকার বিভিন্ন নাম ধারণ করেন, তথাপি জীবের ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ ও ভক্তিরূপ শুভ ফল, সত্ত্বগুণে অধিষ্ঠিত বিষ্ণু হইতেই হইয়া থাকে ॥৩১॥

এ বিষয়ে গ্রন্থকারের কারিকা যথা—নিয়ামকতারূপে সত্ত্বাদি- গুণত্রয়ের সহিত সম্বন্ধকে যোগ বলে। অতএব সেই দ্বিতীয়- পুরুষ-প্রদ্যুম্ন কখনই গুণত্রয়ের সহিত মিলিত হন না। বিশেষতঃ ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র এই ত্রিবিধ গুণাবতারের মধ্যে যিনি স্বয়ং-রূপের স্বাংশ বিষ্ণু তিনি কোন প্রকারেই প্রকৃতির গুণের সহিত যুক্ত হন না ॥৩২॥

---

(২) স্থূলচরাচরসৃষ্টিপ্রভৃতির নিমিত্ত গুণাবতারের আবশ্যক হইয়া থাকে। তন্মধ্যে সৃষ্টির নিমিত্ত রজোগুণের অবতার, সংহারের নিমিত্ত তমোগুণের অবতার এবং পালনের নিমিত্ত সত্ত্বগুণের অবতার। সত্ত্বগুণাবতার পালনকর্ত্তা বিষ্ণু ও পূর্ব্বোক্ত অনিরুদ্ধাখ্য তৃতীয়পুরুষ একই। রজোগুণাবতার ব্রহ্মা সৃষ্টিকর্ত্তা, এবং তমোগুণাবতার রুদ্র সংহারকর্ত্তা। সত্ত্ব, রজঃ ও তমঃ এই তিনটী প্রকৃতির গুণ নিয়ম্য, অর্থাৎ গুণাবতারের নিয়মাধীন। বিষ্ণু, ব্রহ্মা ও শিবরূপে আবির্ভূত দ্বিতীয়- পুরুষ নিয়ামক' অর্থাৎ গুণত্রয়ের পরিচালনকর্ত্তা। ব্রহ্মাদি গুণাবতারত্রয়, গুণসকলকে যেভাবে পরিচালন করেন গুণসকল সেই ভাবেই পরিচালিত হইয়া থাকে। মূলশ্লোকে "তৈর্যুক্তঃ" এইরূপ বাক্যে যে যোগ নির্দ্দেশ করিয়াছেন উহা গুণের সহিত গুণাবতারের নিয়ম্যনিয়ামকতারূপসম্বন্ধ। অতএব গুণাবতারগণ কখনও ঈদৃশ সম্বন্ধ ভিন্ন অপর কোনরূপ গুণযোগ প্রাপ্ত হন না অর্থাৎ গুণবদ্ধ হন না। তন্মধ্যে ব্রহ্মা ও শিব সান্নিধ্যমাত্রে রজোগুণ ও তমোগুণের পরিচালক হয়েন এবং বিষ্ণু সঙ্কল্পমাত্রে সত্ত্বগুণের উপকারক হয়েন। অতএব বিষ্ণু কোন প্রকারেই গুণের সহিত যুক্ত হয়েন না বলিয়াই নির্গুণ নামে অভিহিত হয়েন॥ ৩১।

## শ্রীব্রহ্মা (৩)

অধুনা পূর্ব্বোক্ত ত্রিবিধ গুণাবতারের মধ্যে ব্রহ্মার বিষয় আলোচিত হইতেছে। ঈশ্বর-কোটি ও জীব-কোটি ভেদে ব্রহ্মা দ্বিবিধ। যখন মহাবিষ্ণু স্বয়ং সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা হয়েন তখনই তাঁহাকে ঈশ্বর-কোটি ব্রহ্মা বলা হয়। এবং যখন কোন মহাকল্পে মহাপুণ্যকারি-জীববিশেষ মহাবিষ্ণুপ্রদত্ত সামর্থ্য লাভ করিয়া সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা হয়েন তখনই তাহাকে জীব-কোটি-ব্রহ্মা বলা হয়। ইতঃপূর্ব্বে গুণাবতারপ্রকরণে যে ব্রহ্মারুদ্রাদির নির্দ্দেশ করা হইয়াছে উহারা ঈশ্বর কোটি, সম্প্রতি জীব-কোটি ব্রহ্মার স্বরূপ নির্ব্বাচিত হইতেছে। সমষ্টি-বিরাট-স্বরূপ-কারণ হইতে উৎপন্ন ব্রহ্মা, হিরণ্যগর্ভ ও বৈরাজভেদে দ্বিবিধ। তন্মধ্যে যিনি কেবল ব্রহ্মলোকের ঐশ্বর্য্য উপভোগ করেন, সেই সমষ্টিজীবাত্মকসূক্ষ্ম-রূপকে **হিরণ্যগর্ভ** বলে। আর যিনি সৃষ্টি কার্য্যে নিযুক্ত সেই লোকাত্মক স্থূলরূপের নাম **বৈরাজ**। বৈরাজসংজ্ঞক ব্রহ্মা সৃষ্টি ও বেদ প্রচারের নিমিত্ত প্রায়ই চতুর্ম্মুখ অষ্টনেত্র ও অষ্ট বাহু হইয়া অভিব্যক্ত হয়েন। কখন বা ভগবান্ গর্ভোদশায়ি-মহাবিষ্ণু স্বয়ং ব্রহ্মা হইয়া সৃষ্টি করিয়া থাকেন ॥৩৩॥

পদ্মপুরাণে তাহাই উক্ত হইয়াছে—কোন কোন মহাকল্পে জীবও উপাসনাপ্রভাবে ব্রহ্মা হইয়া থাকেন। আর কোন মহাকল্পে তাদৃশ পুণ্যকারিজীবের অভাব হইলে মহাবিষ্ণু অংশতঃ ব্রহ্মা হইয়া থাকেন। যে মহাকল্পে দ্বিতীয়পুরুষ-মহাবিষ্ণু ব্রহ্মা হইয়া সৃষ্টি কার্য্য সম্পাদন করেন, তৎকালে বৈরাজ অর্থাৎ চতুর্ম্মুখ—ব্রহ্মা, উহাতে প্রবিষ্ট হইয়া ব্রহ্মা-

---

(৩) সূক্ষ্মরূপ-মহত্তত্ত্বাত্মক পরমেশ্বরমাত্রদৃশ্য ও দেবাদির অগোচর। স্থূল-রূপ-ব্রহ্মাণ্ডাত্মকও দেবাদির দৃশ্য অর্থাৎ চতুর্ম্মুখাদিমূর্ত্তিতে তাহাদের বরদাতা। বিরাট্, হিরণ্যগর্ভ ও কারণ এই ত্রিবিধ উপাধি। তন্মধ্যে স্থূলোপাধির নাম বিরাট্। সূক্ষ্মোপাধির নাম হিরণ্যগর্ভ। আর কারণোপাধির নাম কারণ। তদুপহিত-চৈতন্যই ব্রহ্ম ও তদন্তর্যামী চৈতন্যই দ্বিতীয়-পুরুষ ॥ ৩৩॥

লোকের সুখ সম্পদ্ ভোগ করিয়া থাকেন। অতএব কালভেদে ব্রহ্মার জীবত্ব ও ঈশ্বরত্ব উভয়ই সিদ্ধ হইল ॥৩৪॥

শাস্ত্রে ঈশ্বরাবির্ভাব অপেক্ষা করিয়া ব্রহ্মা অবতার বলিয়া নির্দ্দিষ্ট হইয়া থাকেন। কেহ কেহ সমষ্টিরূপ-শ্রীভগবানের সন্নিকৃষ্টতাহেতু অর্থাৎ সৃষ্টিকার্য্যে ব্রহ্মাকে সমর্থ জানিয়া শ্রীভগবান্ ক্ষীরনীরন্যায়ে তাহাতে সংপৃক্ত হইয়া অভিন্নবৎ প্রতীয়মান হন বলিয়া, ব্রহ্মাকে অবতার বলেন। কেহ কেহ ব্রহ্মাকে আবেশাবতার বলিয়া থাকেন ॥৩৫॥

ব্রহ্মসংহিতাতে সেই প্রকারই উল্লেখ করিয়াছেন যথা—সূর্য্য যেমন স্বীয় সূর্য্যকান্তনামক-মণিতে কিঞ্চিৎপরিমাণে নিজ তেজঃ প্রকাশ পূর্ব্বক দাহাদিকার্য্য করিয়া থাকেন, সেইরূপ যিনি মহত্তম-জীববিশেষে সৃষ্টিকর্ত্তৃত্বরূপসামর্থ্য প্রকাশ পূর্ব্বক স্বয়ং ব্রহ্মা হইয়া ব্রহ্মাণ্ডে ব্যষ্টিসৃষ্টি ( কৌমার, আর্ষ, প্রাজাপত্য ইত্যাদি ভিন্ন ভিন্ন সৃষ্টি ) করিয়া থাকেন। আমি সেই আদিপুরুষ গোবিন্দকে ভজনা করি ॥৩৬॥

গর্ভোদশায়ি-দ্বিতীয়পুরুষের নাভিপদ্ম হইতে এই ব্রহ্মার জন্ম হইয়াছিল। কোনকল্পে জল ( গর্ভোদক ) হইতে, কোন কোন কল্পে গর্ভোদকস্থজল বা বায়ু হইতে এবং কোন কল্পে বা গর্ভোদশায়ি-বিষ্ণুর দক্ষিণাঙ্গ হইতে ব্রহ্মার জন্ম হইয়াছিল। অর্থাৎ যে কল্পে ঈশ্বরের যেরূপ ইচ্ছা হয়, সেই কল্পে সেই প্রকারে ব্রহ্মার জন্ম হইয়া থাকে ॥৩৭॥

## শ্রীরুদ্র।

রুদ্র একাদশব্যূহাত্মক। ঐ একাদশব্যূহ যথা—অজৈকপাৎ, অহিব্রধ্ন, বিরূপাক্ষ, রৈবত, হর, বহুরূপ, ত্র্যম্বক, সাবিত্র, জয়ন্ত, পিনাকী ও অপরাজিত। পৃথিবী, জল, তেজঃ, বায়ু, আকাশ, সূর্য্য, চন্দ্র, ও যজমান এই তাঁহার অষ্টমূর্ত্তি। তাঁহার দশবাহু, পঞ্চবদন, এবং প্রত্যেক মুখে তিনটি করিয়া নয়ন উক্ত হইয়াছে ॥৩৮॥

কোন শাস্ত্রে যেমন ব্রহ্মাকে জীববিশেষ বলিয়াছেন তদ্রূপ কোন কোন শাস্ত্রে রুদ্রকেও জীববিশেষ বলিয়াছেন। শাস্ত্রে রুদ্রকে ভগবদংশ-রূপে কীর্ত্তন করায়, অনন্তদেব যেমন ঈশ্বরকোটি ও জীবকোটি ভেদে

দ্বিবিধ; তদ্রূপ রুদ্রও ঈশ্বরকোটি ও জীবকোটিভেদে দ্বিবিধ। কোন কোন কল্পে স্বয়ং বিষ্ণুই রুদ্ররূপ ধারণ পূর্ব্বক সংহার কার্য্য সম্পাদন করিয়া থাকেন। আবার কোনও কল্পে তাদৃশপুণ্যকারি-জীবও সংহার-কর্ত্তা হয়েন। উক্ত দ্বিবিধ সংহারকর্ত্তাকেও গুণাবতার বলা হয় ॥৩৯॥

রুদ্র, দ্বিতীয়পুরুষ মহাবিষ্ণুর মূর্ত্তিভেদ বলিয়া প্রায়ই নির্গুণ। কিন্তু তিনি সান্নিধ্যমাত্রে তমোগুণের নিয়ামক বলিয়া অজ্ঞলোকদিগের নিকট আপাততঃ বিকারির ন্যায় প্রতীত হন। শ্রীদশমস্কন্ধে যথা— শিব সর্ব্বদা সত্ত্ব, রজঃ ও তমোগুণের সাম্যাবস্থারূপপ্রকৃতিদ্বারাযুক্ত ও গুণক্ষোভিত হইলে গুণত্রয়যুক্ত এবং নিয়ামকতাসম্বন্ধে দূর হইতে গুণত্রয়ে সংবৃত ॥৪০॥

ব্রহ্মসংহিতায় যথা—দুগ্ধ যেমন বিকারবিশেষের যোগে দধিরূপে পরিণত হয়; কিন্তু স্বকারণ-দুগ্ধ হইতে দধি ভিন্ন নহে, তদ্রূপ যিনি স্বেচ্ছাগৃহীততমোগুণের সহিত সম্বন্ধবশতঃ সংহারকর্ত্তা শম্ভুরূপে আবির্ভূত হন, আমি সেই আদিপুরুষ গোবিন্দকে ভজনা করি ॥৪১॥

কোনকল্পে বিধাতার ললাট হইতে কোন কল্পে বা কমলাপতির ললাট হইতে রুদ্রের উৎপত্তি হয়। কল্পান্তে সঙ্কর্ষণ হইতেও কালাগ্নি-রুদ্র উৎপন্ন হইয়া থাকেন ॥৪২॥

কিন্তু যিনি বৈকুণ্ঠধামের অন্তর্গত শিবলোকে তমোগুণের সম্বন্ধরহিত সর্ব্বকারণস্বরূপ **সদাশিব**নামক শিবরূপে বিরাজিত, তিনি গুণাবতার নহেন; তিনি নির্গুণ ও শ্রীনারায়ণের ন্যায় স্বয়ংরূপ-শ্রীকৃষ্ণেরই অঙ্গবিশেষ অর্থাৎ বিলাসমূর্ত্তি। এই সদাশিবমূর্ত্তি বায়ুপুরাণাদিতে শিবলোকপ্রসঙ্গে প্রদর্শিত হইয়াছে ॥৪৩॥

ব্রহ্মসংহিতাতে আদিশিবকথনে সেই প্রকারই নির্দ্দেশ করিয়াছেন। যথা—সর্ব্বথা স্বরূপভূতা বলিয়া যিনি নিত্যলীলাতে নিয়তা ও বশংবদা সেই রমা দেবী যাহার প্রেয়সী; চৈতন্যস্বরূপ সনাতন ভগবান্ শম্ভু সেই স্বয়ংরূপের অঙ্গবিশেষ অর্থাৎ বিলাসমূর্ত্তি। যিনি মহত্তত্ত্বাদির উপাদান-ভূতা তিনি অপরাশক্তি অর্থাৎ ত্রিগুণাত্মিকা প্রকৃতি। ইত্যাদি ॥৪৪॥

## শ্রীবিষ্ণু।

তৃতীয়স্কন্ধে শ্রীবিষ্ণুর বিষয় বর্ণিত হইয়াছে যথা—সেই গর্ভোদশায়ী প্রদ্যুম্নাখ্য-মহাবিষ্ণু নানাভোগ্যবস্তুযুক্ত চতুর্দ্দশলোকাত্মকপদ্মে অন্তর্যামি-রূপে প্রবেশ করিয়াছিলেন। বিষ্ণুকর্ত্তৃক অধিষ্ঠিত সেই লোকাত্মকপদ্মে শাস্ত্রে যাহাকে স্বয়ম্ভুরূপে নির্দ্দেশ করিয়া থাকেন সেই বেদময় বিধাতা স্বয়ং আবির্ভূত হইয়াছিলেন। পূর্ব্বে যে বিষ্ণুর কথা বলা হইয়াছে তিনিই ক্ষীরোদশায়ী-তৃতীয়-পুরুষ। গর্ভোদশায়ির বিলাস বলিয়া মুনীশ্বরগণ উঁহাকে নারায়ণ এবং বিরাটের অন্তর্যামী বলিয়াও নির্দ্দেশ করিয়া থাকেন ॥৪৫॥

বিষ্ণুধর্ম্মোত্তরাদিগ্রন্থে—ব্রহ্মাণ্ডের মধ্যে ক্ষীরাব্ধিশায়ি-বিষ্ণুর বিলাস-মূর্ত্তিদিগের যে সকল পুরীর উল্লেখ আছে, আমি সংক্ষেপে সেই সকল পুরীর স্বরূপ নির্দ্দেশ করিতেছি ॥৪৬॥

## ব্রহ্মাণ্ডান্তর্ব্বর্ত্তিবিষ্ণুলোকসমূহ।

রুদ্রলোকের উপরিভাগে সর্ব্বলোকের অগম্য পঞ্চাযুতযোজন পরিমিত (পঞ্চাশৎলক্ষযোজনপরিমিত) যে লোক বিদ্যমান তাঁহাকে প্রাকৃত বিষ্ণুলোক বলে। তাহার অনন্তর সুমেরুপর্ব্বতের পূর্ব্ব-দিকে লবণসমুদ্রের মধ্যভাগে জলমধ্যে অবস্থিত সুবর্ণের ন্যায় দীপ্তিশালী মহান্ বিষ্ণুলোক বিদ্যমান রহিয়াছে। যেই লোক সন্দর্শনার্থ সৃষ্টিকর্ত্তা ব্রহ্মাও গমন করিয়া থাকেন। সেই লোকে ক্ষীরাব্ধিশায়ী বিষ্ণু লক্ষ্মীর সহিত আষাঢ়মাসের শুক্লাএকাদশী হইতে কার্ত্তিক-মাসের শুক্লা একাদশী পর্য্যন্ত অনন্তশয্যায় নিদ্রিত থাকেন॥ সুমেরু-পর্ব্বতের পূর্ব্বদিকে ক্ষীরসমুদ্রের ক্ষীরাম্বুর মধ্যে শুভ্রানাম্নী অন্য একটী পুরী আছে। তাহাতে সলক্ষ্মীক বিষ্ণু শেষনাগোপরি উপবেশন করিয়া থাকেন। কোন কল্পে প্রভু তত্রত্য অনন্তশয্যায় বৎসরের শ্রাবণাদি-কার্ত্তিকান্ত চারিমাস শয়ন করিয়া থাকেন।

## শ্বেতদ্বীপ

সেই ক্ষীরসমুদ্রের মধ্যে দক্ষিণদিগ্‌ভাগে পঞ্চবিংশতি-

সহস্রযোজনপরিমিত শ্বেতদ্বীপনামে প্রসিদ্ধ পরমসুন্দর একটী দ্বীপ আছে। সেই দ্বীপস্থ মনুষ্যগণ সূর্য্যের ন্যায় দীপ্তিশালী ও চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন ; হে যাদব (বজ্র) তাহারা শারীরতেজঃ-প্রভাবে ইন্দ্রাদিদেবতাগণেরও দুর্দ্দর্শ অর্থাৎ যাহাদিগকে দর্শন করিলে দেবতাদিগেরও দৃষ্টি ধর্ষিত হইয়া থাকে॥ ব্রহ্মাণ্ডপুরাণেও ঐরূপই বলিয়াছেন যথা—ক্ষীরসমুদ্রের মধ্যে লক্ষযোজনবিস্তৃত কাঞ্চনময় শ্বেত-নামক একটী সুরম্য মহাদ্বীপ আছে। ঐ দ্বীপ ক্ষীরবারিধির কুন্দপুষ্প, চন্দ্র ও কুমুদসদৃশ চঞ্চলতরঙ্গসমূহদ্বারা পরিধৌত অমলশিলারাশিতে পরিব্যাপ্ত। ৪৭॥

আরও বলিতেছি বিষ্ণুপুরাণাদিতে ও মহাভারতীয়শান্তিপর্ব্বস্থমোক্ষ-ধর্ম্মে শ্বেতদ্বীপ ক্ষীরসমুদ্রের উত্তরতীরে এবং পদ্মপুরাণে শ্বেতদ্বীপ শুদ্ধজল-বারিধির উত্তরতীরে অবস্থিত এইরূপ বিভিন্নাকারে নির্দ্দেশ করিয়াছেন॥৪৮॥

## বিষ্ণুকে সত্ত্বতনু বলিবার কারণ।

গর্ভোদশায়ি-বিষ্ণু, ক্ষীরোদশায়ি-বিষ্ণুরূপে সত্ত্বগুণকে বিস্তার করেন বলিয়া শাস্ত্রে তাঁহাকে **সত্ত্বতনু** বলিয়াছেন ; এবং ঐ ক্ষীরোদশায়ি-

---

### বিবৃতি।

(৪৮) মনুষ্যলোকের এক বৎসরে দেবলোকের এক দিন হইয়া থাকে। ঐরূপ দেবপরিমাণে দ্বাদশসহস্রবৎসরে সত্যাদি চতুর্যুগ হয়। ঐরূপ চতুর্যুগ সহস্রবার হইলে এককল্প হয়। এইরূপ এক কল্পে ব্রহ্মার একদিন হয়। ব্রহ্মার একদিনের অবসানে যে প্রলয় হয় তাহার নাম দৈনন্দিন প্রলয়। ঐ প্রলয়ে ত্রিলোক বিনষ্ট হয়। ঐরূপ পরিমাণে প্রলয়ের অবসানে ব্রহ্মা পুনরায় ত্রিলোকস্থ ব্যষ্টি প্রাণি-সকল সৃষ্টি করিয়া থাকেন। বিভিন্ন কল্পে জীবের পূর্ব্বার্জ্জিত কর্ম্মের তারতম্যানুসারে বিধাতার সৃষ্টিপ্রণালীর কিঞ্চিৎ তারতম্য হইয়া থাকে। এইরূপ কল্পভেদীয় তারতম্যানুসরণে বিভিন্নকল্পীয়পুরাণের মতভেদ ঘটিয়া থাকে। অতএব বিষ্ণুপুরাণাদিতেও পদ্মপুরাণে যে শ্বেতদ্বীপবিষয়ক মতভেদ উহা কল্পভেদে সুসঙ্গত। এই রূপ দৃষ্টান্তাবলম্বনে পুরাণাদিতে ও ইতিহাসাদিতে যে আখ্যায়িকা-বিষয়ক মতভেদ পরিদৃষ্ট হয় তাহার সামঞ্জস্য হইয়া থাকে। পূর্ব্বাচার্য্যগণ এই নিমিত্তই "তত্তু কল্পভেদেন সঙ্গমনীয়ম্" এইরূপ বহুস্থলে উপদেশ করিয়াছেন॥৪৮॥

বিষ্ণুর অবতারগণও সত্ত্বতনু নামে অভিহিত হইয়া থাকেন। অথবা সেই সত্ত্বগুণ তাহার বহিরঙ্গ-অধিষ্ঠান বলিয়া তাঁহাকে সত্ত্বতনু বলা হইয়াছে। এই হেতু সর্ব্বশাস্ত্রেই বিষ্ণুকে যে নির্গুণ বলিয়াছেন তাহা সুসঙ্গত ॥৪৯॥

## বস্তুতঃ বিষ্ণু নির্গুণ।

শ্রীমদ্ভাগবতের দশমস্কন্ধেও সেইজন্য শ্রীহরিকে নির্গুণরূপে নির্দ্দেশ করিয়াছেন যথাঃ—শ্রীহরি সঙ্কল্পমাত্রে সত্ত্বগুণের প্রবর্ত্তক বলিয়া **নির্গুণ,** তিনি প্রকৃতির অতীত বলিয়া **সাক্ষাৎ-পরমেশ্বর,** সর্ব্বজীবের মোক্ষের হেতুভূত তত্ত্বজ্ঞান তাহা হইতে আবির্ভূত হয় বলিয়া তিনি **সর্ব্বদর্শী** এবং তিনি পরমানন্দ-স্বরূপ বলিয়া মুক্তগম্য; তাঁহাকে ভক্তি করিলে জীব নির্গুণ (মুক্ত) হয়। ইতি॥ সেইহেতু এই সত্ত্বতনু-বিষ্ণু হইতে ধর্ম্ম-অর্থ-কাম-মোক্ষ ও ভক্তিরূপ-পরমফল লাভ হইয়া থাকে এইরূপ ভাগবতে উপদিষ্ট হইয়াছে ॥৫০॥

## ভক্তির নিত্যতা।

উক্ত রীতিতে নির্গুণস্বরূপে বিষ্ণুর পারম্য (শ্রেষ্ঠত্ব) হেতু, শাস্ত্রে বিষ্ণুভক্তিরই নিত্যতা বিহিত হইয়াছে। পদ্মপুরাণে সেইরূপই বলিয়াছেন যথাঃ—বিষ্ণুকে সর্ব্বদা স্মরণ করিবে, তাঁহাকে কখনও বিস্মৃত হইবে না। শাস্ত্রে যে সকল বিধি ও নিষেধ উপদিষ্ট হইয়াছে তৎসমুদায়ই উক্ত বিষ্ণু স্মরণ ও বিস্মরণের অধীন। অর্থাৎ যিনি শ্রীহরিকে বিস্মৃত হন তাহার সকল প্রকার নিষিদ্ধের অনুষ্ঠান করা হয় ॥৫১॥

অতএব সেই পদ্মপুরাণেই বলিয়াছেন—স্থাবরজঙ্গমাত্মক-জগতের মোহনার্থ প্রসিদ্ধ পুরাণ ও আগমশাস্ত্র কল্পকাল পর্য্যন্ত সেই সেই ব্রহ্ম ও রুদ্রাদি দেবতাকে শ্রেষ্ঠ বলিয়া কীর্ত্তন করেন কিন্তু শাস্ত্রসকলের যৌগিক ও রূঢ়ি প্রভৃতি বৃত্তি দ্বারা বিচার প্রসঙ্গ উপস্থিত হইলে, সেই সকল বৃত্তিতে যে সিদ্ধান্ত সুসম্পন্ন হয়, তাহাতে ভগবান্ **বিষ্ণুই** পরমারাধ্যরূপে নিশ্চিত হইয়া থাকেন। শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধেও

ঐরূপ বলিয়াছেন—মুমুক্ষুগণ দেবতান্তরের প্রতি দোষদৃষ্টিরহিত হইয়া ঘোরস্বভাব (রজস্তমঃস্বভাব) ভূতপতিগণকে (ব্রহ্মারুদ্রাদি দেবতাসকলকে) পরিত্যাগপূর্ব্বক শান্ত-স্বভাব (সত্ত্বস্বভাব) **নারায়ণ-কলাকে** ভজনা করিয়া থাকেন। এই শ্লোকে কলাশব্দ দ্বারা শ্রীহরির স্বাংশবর্গ কীর্ত্তিত হইয়াছেন ॥৫২॥

## সত্ত্বতনু-বিষ্ণু অপেক্ষা রজস্তমোগুণোপাধিক ব্রহ্মারুদ্রাদির ন্যূনতা।

অতএব শ্রীবিষ্ণুর স্বাংশবর্গ-মৎস্যকূর্ম্মাদি অপেক্ষা বিধি ও হর প্রভৃতি নিখিল দেবতাগণের ন্যূনতা প্রকাশিত হইয়াছে ॥৫৩॥

সেই প্রথমস্কন্ধে যথা:—ব্রহ্মাকর্ত্তৃকপ্রদত্ত অর্ঘ্যোদক যাঁহার পাদনখ হইতে বিনিঃসৃত হইয়া রুদ্রের সহিত চরাচরাত্মক নিখিল জগৎকে পবিত্র করিতেছেন, সেই মুকুন্দ হইতে অন্য ভগবৎপদার্থ কে আছে? অর্থাৎ কেহই নাই। মহাবরাহ পুরাণেও ঐরূপ বলিয়াছেন যথা:—মৎস্য-কূর্ম্ম এবং বরাহ প্রভৃতি তত্ত্বতঃ অভেদহেতু বিষ্ণুর সম বলিয়া, ব্রহ্মাদি দেবতা সকল উপাধির তারতম্যবশতঃ অসম বলিয়া এবং প্রকৃতি; শক্তিরূপে অভিন্ন ভিন্নহেতু সমা ও অসমা বলিয়া অভিহিত হইয়া থাকেন ॥৫৪॥

এই শ্লোকে প্রকৃতিশব্দদ্বারা চিচ্ছক্তি (পরাখ্যা-স্বরূপশক্তি) অভিহিত হইয়াছেন; উক্ত প্রকৃতি শক্তিত্বপুরস্কারে এই বিষ্ণুর অভিন্ন ও ভিন্নস্বরূপ হওয়ায় সমা ও অসমা বলিয়া কথিত হইয়া থাকেন ॥৫৫॥

॥ ইতি পুরুষাবতার ও গুণাবতার নিরূপণ ॥

---

(৫১) যাহার অকরণে প্রত্যবায় হয় তাহাকেই **নিত্য** বলে। হরিভক্তির অকরণে প্রত্যবায় হয় বলিয়া হরিভক্তি নিত্য। অজ্ঞাতার্থজ্ঞাপক বেদপুরাণাদি বাক্যকে **বিধি** বলে। অকার্য্য হইতে নিবর্ত্তিত করিবার উদ্দেশ্যে বেদপুরাণাদিতে যে নিবর্ত্তক-বাক্য প্রয়োগ হইয়া থাকে উহাকে **নিষেধবাক্য** বলে। বিহিত-কর্ম্মের অকরণে ও নিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠানে জীবের অধোগতি লাভ হয়। এই নিমিত্তই শাস্ত্রে **বিধিনিষেধের** প্রবৃত্তি।

## লীলাবতার

অনন্তর যথামতি লীলাবতারসমূহ লিখিতেছি। এই গ্রন্থে শ্রীমদ্ভাগবতানুসারেই প্রায় লীলাবতারের স্বরূপ বর্ণনা করিব ॥

## শ্রীচতুঃসন

তন্মধ্যে চতুঃসন। প্রথমস্কন্ধে যথাঃ—সেই প্রদ্যুম্নাখ্য-দ্বিতীয়-পুরুষ, ব্রহ্মাকে দ্বার করিয়া কৌমার অর্থাৎ সনক, সনন্দন, সনাতন ও সনৎকুমার এই চতুঃসনের সৃষ্টি আশ্রয়পূর্ব্বক ব্রাহ্মণ হইয়া দুঃসাধ্য

---

লীলাবতার—পরমেশ্বরের যে অবতারসকলে অচিন্ত্যশক্তিপ্রভাবে সঙ্কল্পমাত্রেই বিবিধ বৈচিত্র্যপূর্ণ নিত্যনূতন উল্লাসতরঙ্গে তরঙ্গায়িত স্বেচ্ছাধীন কার্য্যাবলী পরিদৃষ্ট হয় তাঁহাকেই **লীলাবতার** বলে। লীলাবতার-সকল ; পূর্ণ, অংশ ও আবেশভেদে ত্রিবিধ। লীলাবতারদিগের মধ্যে প্রায়শই স্বাংশ ও আবেশ। একমাত্র **শ্রীকৃষ্ণই পূর্ণাবতার**। উহাঁর পূর্ণাবতারত্ব আবার ধাম ও পরিকরদিগের তারতম্যানুসারে পূর্ণ, পূর্ণতর ও পূর্ণতমাকারে অভিব্যক্ত হয়েন। তন্মধ্যে শ্রীবৃন্দাবনে পরিকরাদির উৎকর্ষানুসারে **পূর্ণতমরূপে**, মথুরাধামে **পূর্ণতরাকারে** ও শ্রীদ্বারকায় **পূর্ণাকারে** প্রকাশ পাইয়া থাকেন। শ্রীকৃষ্ণরূপ-লীলাবতারেই, লীলাবতারের চরমোৎকর্ষ। পূর্ব্বে যে স্বয়ংরূপের লক্ষণ নির্দ্দেশ করিয়াছেন এই শ্রীকৃষ্ণই সেই **স্বয়ংরূপ**। এই শ্রীগ্রন্থেই স্বয়ংরূপ শ্রীকৃষ্ণের স্বরূপ, গুণ ও লীলাদির বিশেষ পর্য্যালোচনা পরিদৃষ্ট হয়। **কল্পাবতার** ও **যুগাবতার** সকল লীলাবতারেরই অন্তর্গত। শ্রীমদ্ভাগবতে উক্ত লীলাবতারের বিষয় পুরাণান্তরের অপেক্ষায় বিশদভাবে বর্ণিত আছে বলিয়াই গোস্বামি-প্রভু ঐ শ্রীগ্রন্থানুসারে লীলাবতারসকল বর্ণনা করিয়াছেন। মন্বন্তরাবতার সকল লীলাবতার হইলেও উহাঁরা যেই মন্বন্তরে আবির্ভূত হয়েন সেই সেই মন্বন্তর-কালপর্য্যন্ত পালন করেন বলিয়াই উহাদিগকে **মন্বন্তরাবতার** বলা হইয়া থাকে। যে মন্বন্তরে যিনি মন্বন্তরাবতার হয়েন, তিনিই আবার সেই মন্বন্তরের যুগবিশেষে উপাসনাবিশেষের প্রচারার্থ **যুগাবতার** হইয়া থাকেন। একসপ্ততি-দিব্যযুগের কিঞ্চিদধিককালেই একটী **মন্বন্তর** হয়। অতএব একটী মন্বন্তরের অন্তঃপাতী অনেকগুলি সত্য, ত্রেতা, দ্বাপর ও কলিযুগ হইয়া থাকে বলিয়াই মন্বন্তরাবতারগণই প্রায় যুগাবতার হয়েন। কোন কোন কল্পে উহার ব্যতিক্রমও পরিদৃষ্ট হয়। এ গ্রন্থে অগ্রে এই সকল বিষয় প্রদর্শিত হইয়াছে।

নৈষ্ঠিক ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করিয়াছিলেন। সনকাদি চারিজনের মিলনে একটী অবতার হয় এবং এই চারিজনের নামের আদিতে "সন" শব্দ বিদ্যমান থাকায় ইহারা চতুঃসন বলিয়া উক্ত হইয়া থাকেন। ইহাদিগের আকার পঞ্চ বা ষষ্ঠবর্ষীয় বালকের ন্যায় ও বর্ণ গৌর। উহারা শুদ্ধ-জ্ঞান ও ভক্তিপ্রচারার্থ ব্রহ্মা হইতে অবতীর্ণ হইয়াছিলেন।৫৬॥

## শ্রীনারদ

সেই প্রথমস্কন্ধেই শ্রীনারদঋষির লীলাবতারত্ব বর্ণিত হইয়াছে যথা—যাহার নাভিপদ্ম হইতে ব্রহ্মার সৃষ্টি হইয়াছিল সেই গর্ভোদশায়ি-

---

উপরোক্ত চতুঃসনগণ ব্রাহ্মকল্পে ব্রহ্মার মানসপুত্ররূপে জন্মগ্রহণ পূর্ব্বক ব্রহ্মার অধিকার পর্য্যন্ত অবস্থান করেন। যে কল্পে গর্ভোদশায়ি-প্রদ্যুম্নের নাভিকমল হইতে ব্রহ্মার প্রথম জন্ম হয় সেই কল্পের নাম **ব্রাহ্মকল্প**। চতুঃসনগণের বাসস্থান ত্রিপাদ্‌বিভূতিতে শ্রীবৈকুণ্ঠলোক এবং একপাদ-মায়াবিভূতিতে তপোলোক। কৌমার, আর্ষ, প্রাজাপত্য, মানব ইত্যাদি সৃষ্টিবিশেষের নাম। ব্রহ্মার প্রথম সৃষ্টি কৌমার। মানবজাতির উৎপত্তির পূর্ব্বপর্য্যন্ত কৌমারগণের বিশেষ কোন কর্ম্ম থাকেনা। পরম্পরাক্রমে ব্রহ্মা হইতে মানবজাতির উৎপত্তির পরে তাঁহারা শুদ্ধজ্ঞান ও ভক্তিপ্রচারে প্রবৃত্ত হইয়া থাকেন। ব্রহ্মা হইতে কুমার ও ঋষিগণ সৃষ্ট হইয়া তাঁহার আদেশানুসারে ধর্ম্মপ্রচার করিয়া থাকেন। তন্মধ্যে মরীচি প্রভৃতি ঋষিগণ **প্রবৃত্তিলক্ষণ** ধর্ম্ম (কাম্যনৈমিত্তিকাদিকর্ম্ম), সনকাদি-কুমারগণ **নিবৃত্তিলক্ষণ** ধর্ম্ম (শুদ্ধজ্ঞান) এবং দেবর্ষি-নারদ **ভক্তিযোগলক্ষণ** পরম-ধর্ম্ম প্রচার করেন। সনকাদি কুমারগণ পূর্ব্ব কল্পীয় মহত্তম জীব। উহাঁরা পূর্ব্বকল্পীয় **জ্ঞানিচর** ভক্ত। উহারা মুক্তির অধিকারী হইয়াও মুক্তিতুচ্ছ করিয়া ভক্ত হইয়াছিলেন এবং উহাঁরা সর্ব্বভূতের কল্যাণার্থ সেবাব্রত গ্রহণপূর্ব্বক পরকল্পে ভগবচ্ছক্ত্যাবিষ্ট আবেশাবতার হইয়া স্বসঙ্কল্পিত মহদ্‌ব্রত উদ্‌যাপন করিয়াছিলেন, বহুপুরাণে ও উপনিষদে উহাঁদিগের অদ্ভুত চরিত্র বর্ণিত হইয়াছে।

শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধস্থ লীলাবতার প্রকরণে যে প্রথম দ্বিতীয় তৃতীয় প্রভৃতি শব্দ প্রয়োগ উহা লীলাবতারসমূহের সংখ্যা পূরণের নিমিত্ত। কিন্তু উক্ত প্রথম দ্বিতীয় শব্দ লীলাবতারগণের কালিক-ক্রম-বোধের নিমিত্ত প্রযুক্ত হয় নাই এইরূপ বুঝিতে হইবে।৫৬॥

বিষ্ণু, মরীচ্যাদিঋষিসৃষ্টির মধ্যে দেবর্ষি-নারদরূপে অবতীর্ণ হইয়া, যাহা হইতে শোধিতপারদন্যায়ে কর্ম্মের বন্ধনমোচকতা হয় তাদৃশ সাত্বততন্ত্র অর্থাৎ **নারদপঞ্চরাত্র** নামক বৈষ্ণবতন্ত্র প্রণয়ন করিয়াছিলেন।

ইহলোকে স্বীয় শুদ্ধভক্তি প্রবর্ত্তিত করিবার নিমিত্ত শ্রীহরি, ব্রহ্মাকে দ্বার করিয়া চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ **নারদরূপে** আবির্ভূত হইয়াছিলেন। সনকাদিচতুঃসনগণ ও শ্রীনারদ, আদিমব্রাহ্মকল্পে আবির্ভূত হইয়া মহাপ্রলয় পর্য্যন্ত সকলকল্পেই ব্রহ্মার ন্যায় অনুবর্ত্তন করিয়া থাকেন ॥৫৭॥

## শ্রীবরাহদেব

সেই প্রথমস্কন্ধেই—এই জগতের কল্যাণার্থ যজ্ঞেশ্বর-শ্রীবিষ্ণু, মন্বন্তর-প্রলয়ে রসাতলগামিনী পৃথিবীর উদ্ধারের নিমিত্ত দিব্য-**বরাহমূর্ত্তিতে** আবির্ভূত হইয়াছিলেন। দ্বিতীয়স্কন্ধেও ঐরূপই বলিয়াছেন, যথা—স্বরূপতঃ ও গুণতঃ অনন্ত শ্রীবিষ্ণু, মন্বন্তরপ্রলয়ে জলধিমগ্না পৃথিবীর উদ্ধারার্থে উদ্যত হইয়া যৎকালে যজ্ঞময়-বরাহমূর্ত্তি প্রকটিত করেন, তৎকালে ইন্দ্র যেমন বজ্রদ্বারা পর্ব্বতসকল বিদারিত করেন তদ্রূপ মন্বন্তরপ্রলয়বারিধিমধ্যে যুদ্ধের নিমিত্ত নিকটে সমাগত আদিদৈত্য-হিরণ্যাক্ষকে দংষ্ট্রাদ্বারা বিদারিত করিয়াছিলেন। ব্রাহ্মকল্পে বরাহদেব বারদ্বয় আবির্ভূত হইয়াছিলেন। প্রথমে স্বায়ম্ভুবমন্বন্তরে পৃথিবীর উদ্ধারার্থ ব্রহ্মার নাসারন্ধ্র হইতে এবং দ্বিতীয়ে, চাক্ষুষ মন্বন্তরে পৃথিবীর উদ্ধারার্থ ও প্রাচেতস দক্ষের দৌহিত্র হিরণ্যাক্ষের বিনাশের নিমিত্ত জল হইতে। শ্রীবরাহদেব কদাচিৎ চতুষ্পাদ এবং কদাচিৎ নৃবরাহ ।৫৮॥

---

ব্রহ্মা হইতে মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলস্ত্য, পুলহ, ক্রতু, প্রচেতা, বশিষ্ঠ, ভৃগু ও নারদ এই দশজন ব্রহ্মর্ষি সৃষ্ট হন। এই দশজনের সৃষ্টির নাম আর্ষসর্গ বা **ঋষিসৃষ্টি**। শ্রীনারদ এই দশজনের মধ্যে সৃষ্ট বলিয়া তাঁহাকে মূলে ঋষিসর্গ নামে অভিহিত করিয়াছেন। শ্রীনারদ আদিম ব্রাহ্মকল্পে ব্রহ্মা হইতে প্রথমে শ্রীভগবদ্ভক্তি-শক্ত্যাবিষ্ট আবেশাবতাররূপে অবতীর্ণ হইয়া ব্রহ্মার অধিকার পর্য্যন্ত অবস্থান করেন ও মহাপ্রলয়ে শ্রীবৈকুণ্ঠবাসী হয়েন। ইনি শ্রীবৈকুণ্ঠবাসী হইয়াও বীণাযন্ত্র সহকারে

যজ্ঞমূর্ত্তি এই বরাহদেব বৃহদাকার ও বর্ণদ্বয়যুক্ত; ইনি কদাচিৎ মেঘের ন্যায় কৃষ্ণবর্ণ ও কদাচিৎ চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ অর্থাৎ কৃষ্ণবরাহ ও শ্বেতবরাহ ভেদে বরাহ অবতার দ্বিবিধ।৫৯॥

চাক্ষুষ-মন্বন্তরে প্রাচেতসদিগের পুত্র দক্ষ হইতে প্রজা সৃষ্টি হয় ইহা ষষ্ঠস্কন্ধে শ্রবণ করা যায়। অতএব সেই চাক্ষুষ-মন্বন্তরেই হিরণ্যাক্ষের জন্ম যুক্তি সঙ্গত। চতুর্থস্কন্ধে সেইরূপই বলিয়াছেন যথা—কালপ্রভাবে ভগবতী-সতীদেবীর শাপে দক্ষের পূর্ব্বদেহ বিনষ্ট হইলে চাক্ষুষ মন্বন্তরে পুনরায় সেই দক্ষ প্রাচেতসদিগের ( ধ্রুববংশীয় প্রাচীন-বর্হিরাজার পুত্রদিগের ) পুত্ররূপে জন্ম গ্রহণ করিয়া পরমেশ্বরের প্রেরণায় অভিমত প্রজা সৃষ্টি করিয়াছিলেন। উত্তানপাদবংশসম্ভূত-প্রাচেতসদিগের পুত্র দক্ষ, দক্ষের কন্যা দিতি, সেই দিতির পুত্র হিরণ্যাক্ষ। যেই সময়ে আদিবরাহ অবতীর্ণ হইয়াছিলেন, সেই ব্রাহ্মকল্পের আরম্ভে স্বায়ম্ভুবমনুর পুত্র ও কন্যা হইতে সুতোৎপত্তি হয় নাই, তখন কোথায় বা দিতি এবং কোথায় বা দিতির পুত্র হিরণ্যাক্ষ। অতএব মৈত্রেয়ঋষি বিদুরের প্রশ্নের অনুরোধে স্বায়ম্ভুব-মন্বন্তরে ও চাক্ষুষ-মন্বন্তরে বরাহদেবের যে বিভিন্নাকারে লীলা হইয়াছিল সেই লীলাদ্বয়কে পৃথক্‌রূপে নির্দ্দেশ না করিয়া একত্র সামান্যাকারে বরাহাবতারমাত্র নির্দ্দেশ করিয়াছেন।৬০॥

মৎস্যপুরাণে বর্ণিত হইয়াছে স্বায়ম্ভুবমনুর প্রতি অগস্ত্য ঋষির শাপবশতঃ অসময়ে মন্বন্তরের মধ্যেই প্রলয় হইয়াছিল। সেই সময়ে প্রলয়ে নিমগ্না পৃথিবীর উদ্ধারার্থ বরাহদেব আবির্ভূত হইয়াছিলেন। বিষ্ণুধর্ম্মোত্তরাদিতেও উক্ত চাক্ষুষমন্বন্তরের মধ্যে ভগবদিচ্ছাবশতঃ অকস্মাৎ প্রলয় হইয়াছিল এবিষয় বর্ণিত হইয়াছে।৬১॥

সকল মন্বন্তরের অন্তে নিশ্চয়ই প্রলয় হইয়া থাকে, একথা বিষ্ণু-ধর্ম্মোত্তরে মার্কেণ্ডেয়ঋষি অনিরুদ্ধের পুত্র বজ্রকে বলিয়াছিলেন।৬২॥

---

শ্রীহরির গুণ গান করিতে করিতে অব্যাহতগতিতে ব্রহ্মাণ্ডস্থ চতুর্দ্দশলোকে যথেচ্ছ বিচরণ করিয়া থাকেন॥৫৭॥

মন্বন্তর অতীত হইলে নিষ্পাপ মন্বন্তরাধিপতি দেবতাগণ তৎকালে মহর্লোকে গিয়া বাস করিয়া থাকেন। হে যদুনন্দন (বজ্র) তৎকালে ইন্দ্রের সহিত মন্বন্তরাধিপ মনু ও দেবতাসকল সম্মুখযুদ্ধে মৃত-ব্যক্তিদিগের দুর্ল্লভ সত্যলোককে আশ্রয় করিয়া থাকেন। হে বজ্র! তৎকালে জলরূপি-নারায়ণ মহাবেগশালি-সমুদ্ররূপে সপ্তপাতালের সহিত পৃথিবীকে আচ্ছাদিত করিয়া থাকেন। হে যাদব! তখন পৃথিবীস্থ সমস্তবস্তুই বিনষ্ট হইয়া যায়, কেবলমাত্র মহেন্দ্র, মলয়, সহ্য, শক্তিমান্, ঋক্ষ, বিন্ধ্য, পারিজাত্র ও হিমালয় এই অষ্ট প্রসিদ্ধ-কুলপর্ব্বত বিনষ্ট হয় না। হে যদুকুলোদ্বহ! সেই সময়ে পৃথিবীর অধিষ্ঠাত্রী বরাহদেবের পত্নী নৌকারূপ ধারণ করিয়া অবিশেষে শস্যাদির বীজসকল রক্ষা করেন। হে রাজেন্দ্র! ভাবি-মনু এবং প্রসিদ্ধ সপ্তর্ষিসকল সেই নৌকায় অবস্থান করেন। তৎকালে জগৎপতি বিষ্ণু এক-শৃঙ্গধারি-মৎস্যরূপ প্রকটপূর্ব্বক অবলীলাক্রমে সেই নৌকা একস্থান হইতে অন্যস্থানে আকর্ষণ করিয়া থাকেন। অনন্তর জগৎপতি মৎস্যরূপী হরি হিমালয়পর্ব্বতের শিখরে সেই নৌকা বন্ধন করিয়া অদৃশ্য হন। যাবৎকাল পর্য্যন্ত প্রলয়জল অপসৃত হইয়া সত্যযুগের সদৃশ কাল না আগমন করে তাবৎকাল ভাবি-মনু ও সপ্তর্ষিগণ সেই নৌকাতেই অবস্থান করেন। হে নরাধিপ! অনন্তর প্রলয়জলরাশি পূর্ব্বের ন্যায় উপশমিত হইলে মনু ও ঋষিগণ পূর্ব্বের ন্যায় প্রজাসৃষ্টি ও পালনাদি কার্য্য প্রবর্ত্তিত করিতে থাকেন। ৬৩

---

## বিবৃতি

শ্রীবরাহদেব শ্রীবৈকুণ্ঠধামে নিত্যবিরাজিত; কিন্তু ধর্ম্মসংস্থাপনার্থ সময়ে সময়ে ব্রহ্মাণ্ডমধ্যে আবির্ভূত হয়েন। বরাহাদি তির্য্যগ্‌রূপী বা নৃবরাহাদি মিশ্ররূপী অবতারসকল কাল্পনিক নহে। কারণ উঁহাদিগের মন্ত্রোপাসনাদি তন্ত্রশাস্ত্রে ও শতপথ-ব্রাহ্মণ, তৈত্তিরীয়সংহিতা এবং আরণ্যকপ্রভৃতি বেদশাস্ত্রে উক্ত হইয়া থাকে। পুরাণশাস্ত্রে ভিন্ন ভিন্ন কল্পের কথা উক্ত হইয়াছে। কোন্ কল্পে কোন্

যদ্যপি মন্বন্তরের অবসানে প্রলয় হয় না কিন্তু মায়াদ্বারা স্বপ্নের ন্যায় ( প্রাতিভাসিক বিষয়ের ন্যায় ) সত্যব্রতনামক রাজাকে ( ভাবি বৈবস্বত মনুকে ) প্রলয় দেখাইয়া ছিলেন এইরূপ সিদ্ধান্ত প্রদর্শন করাইয়া শ্রীধরস্বামী মন্বন্তরের অন্তে প্রলয় অস্বীকার করেন। ৬৩ ॥

## বিবৃতি

বিষয় কিরূপ ছিল, তাহা কেহই নিশ্চয় করিয়া বলিতে পারেন না। বিশেষতঃ পুরাণে অনেক উচ্চতর লোকাধিবাসিগণের চরিত্র উক্ত হইয়াছে, ঐ সকল লোকের কার্য্যাবলী এই ভূর্লোকবাসিগণের পক্ষে অদ্ভুত বলিয়া প্রতীয়মান হওয়া কিছু বিচিত্র নহে। কারণ বিভিন্ন লোকে বিভিন্ন শরীর। যেমন সূর্য্যলোকে তৈজস শরীর, প্রেতলোকে বায়বীয়শরীর, বরুণলোকে জলীয়শরীর এবং মনুষ্যলোকে পার্থিব শরীর। বিভিন্ন লোকের তুলনায় পরস্পর স্থূল ও সূক্ষ্মরূপে উহাদের পার্থক্য অবশ্যম্ভাবী। লক্ষাধিকবৎসরের অতীত ঘটনাবলী এবং স্বর্গাদি উচ্চতরলোকের ঘটনাসকল ইদানীন্তন ঐতিহাসিকযুগীয় ঘটনাসমূহের সহিত এবং পৃথিবীর ঘটনাবলীর সহিত তুলনায় সমালোচিত হওয়া কি যুক্তিসঙ্গত? কোনরূপেই যুক্তি সঙ্গত নহে। মানবের দর্শন বিজ্ঞান যাহা স্বপ্নেও অনুভব করে নাই, এমন অনেক বিষয় কি অনাদি অনন্ত বিপুল বিশ্বরাজ্যে থাকিতে পারেনা? উহা থাকিতে পারেনা বলিয়া মনে করাও ধৃষ্টতার কার্য্য বা দাম্ভিকতার পরিচয় মাত্র। সীমাবদ্ধ স্থূল দৃষ্টিতে যাহা অসম্ভব বলিয়া মনে হয়, উত্তরোত্তর সূক্ষ্মাণুসূক্ষ্মদৃষ্টিতে তাহা সম্পূর্ণ সম্ভব বিবেচনা করাই বুদ্ধিমানের কার্য্য। দম্ভাহঙ্কার- বিশিষ্ট হইয়া বৈদিক বা পৌরাণিক ঘটনাবলীর প্রকারান্তরে অর্থকল্পনা করিতে যাওয়াও অপরাধ বলিয়া উক্ত হইয়া থাকে। বিশেষতঃ ঐরূপ স্বকপোলকল্পিতকল্পনায় আংশিক অসামঞ্জস্য অবশ্যম্ভাবী। প্রত্যেক দুরূহ অংশের রূপক যখন বিশ্লেষণ করিয়া দেখান সম্ভবপর নহে, তখন মোটামুটি একটী কল্পিতরূপক সজ্জিত করিতে চেষ্টা করাও বিড়ম্বনা মাত্র ॥ ৫৮-৬১ ॥

**প্রলয় শব্দে** সাধারণতঃ ত্রৈলোক্য-বিনাশকে বোধ করায়। উক্ত প্রলয় নৈমিত্তিক, প্রাকৃতিক, আত্যন্তিক ও নিত্যভেদে চতুর্ব্বিধ। তন্মধ্যে ব্রহ্মার একদিনের অন্তে যে প্রলয় হয় তাহাকে **নৈমিত্তিক** বা **দৈনন্দিন প্রলয়** বলে। সত্যাদিচতুর্যুগসহস্রে ব্রহ্মার একদিন হয়; ঐ একদিনের নাম এক **কল্প**। চতুর্দ্দশ মন্বন্তরে এককল্প হয়। কিঞ্চিৎ অধিক এক সপ্ততি চতুর্যুগে

## শ্রীমৎস্য।

প্রথমস্কন্ধে—চাক্ষুষমন্বন্তরের অবসানে সমুদ্রপ্লাবনে ( পৃথিবীস্থ সকল দেশ জলমগ্ন হইলে ) সেই নানাবতারের নিধান প্রদ্যুম্নাখ্য দ্বিতীয়-পুরুষ, মৎস্যরূপ আবির্ভাবিত করিয়া নৌকারূপা পৃথিবীতে ভাবি-বৈবস্বতমনু রাজা-সত্যব্রতকে আরোহণ করাইয়া রক্ষা করিয়াছিলেন। দ্বিতীয়স্কন্ধে—ব্রহ্মা নারদকেও ঐরূপই বলিয়াছিলেন ঃ—চাক্ষুষ-মন্বন্তরের অন্তে পৃথিবীর ও নিখিল জীবসমূহের আশ্রয়স্বরূপ ভগবান্ মৎস্যদেব, ভাবি-বৈবস্বতমনু রাজাসত্যব্রত কর্ত্তৃক দৃষ্ট হইয়াছিলেন এবং আমার ( ব্রহ্মার ) মুখ হইতে স্খলিত বেদমার্গ গ্রহণপূর্ব্বক ভয়ানক যুগান্ত সলিলে বিহার করিয়াছিলেন। পদ্মপুরাণেও—ব্রহ্মা এই প্রকার বলিলে, পরমেশ্বর হৃষীকেশ মৎস্যরূপ আবির্ভাবিত করিয়া মহাসমুদ্রে প্রবেশ করিয়াছিলেন। ৬৫ ॥

---

### বিবৃতি

**একমন্বন্তর** হয়। এক একজন মনুর অধিকৃত কালের নাম **মন্বন্তর**। ব্রহ্মার একদিনের অবসানে ভূরাদিলোকত্রয় বিনষ্ট হয় বলিয়া ঐ লয়কে দৈনন্দিন প্রলয় বলে। ব্রহ্মার আয়ুর অবসানে যে প্রলয় হয় তাহাকে **প্রাকৃতিক প্রলয়** বলে। ঐ প্রলয়ে সমস্ত ব্রহ্মাণ্ড স্বস্বকারণক্রমে প্রকৃতিতে লয় পায় বলিয়া তাহাকে **প্রাকৃতিক** বা **মহাপ্রলয়** বলা হয়। আত্যন্তিকপ্রলয় শব্দে মুক্তিকে বোধ করায়। অনাদিভগবদ্‌বহির্ম্মুখতাবশতঃ মায়াদ্বারারচিত দেবমানবাদিরূপ যে অন্যথাভাব তাহা ভগবদ্ভক্তিদ্বারা বিনাশ করিয়া শুদ্ধজীবাত্মস্বরূপে পুনরাবৃত্তি-শূন্য হইয়া ভগবৎসন্নিধিতে অবস্থানকে **মুক্তি** বলে। সর্ব্বদা উৎপন্ন পদার্থের প্রতিক্ষণেই যে বিনাশ তাহাকে **নিত্যপ্রলয়** বলা হয় অথবা **সুষুপ্তিই নিত্যপ্রলয়**। প্রলয়ের বিশেষবিবরণ শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণাদিতে বিশদ্ ভাবে বর্ণিত আছে। মন্বন্তরপ্রলয়ে কেবলমাত্র প্রলয়কালীন জল দ্বারা পৃথিবী অদৃশ্যা হইয়া থাকেন বলিয়া শ্রীধরস্বামিপাদ মন্বন্তরের অবসানে প্রলয় অস্বীকার করেন।

ত্রিলোকবিনাশরূপ-প্রলয়ের লক্ষণ মন্বন্তর-প্রলয়ে ঘটে না বলিয়া শাস্ত্রে কেবল নৈমিত্তিকাদি চতুর্ব্বিধ প্রলয় স্বীকার করা হইয়াছে। তবে বিষ্ণুধর্ম্মোত্তরাদি গ্রন্থে যে মন্বন্তর-প্রলয় স্বীকার করিয়াছেন উহা খণ্ডপ্রলয়; উহাতে কেবলমাত্র পৃথিবীস্থ প্রাণিসমূহই বিনষ্ট হয়েন। ভুবর্লোক বা স্বর্গলোকস্থ কেহই বিনষ্ট হয়েন না।

বরাহাবতারের ন্যায় মৎস্যদেবও ব্রাহ্মকল্পে বারদ্বয় আবির্ভূত হইয়াছিলেন। তন্মধ্যে স্বায়ম্ভুবমন্বন্তরের আদিতে হয়গ্রীব-নামক শ্রুতিচৌর দৈত্যকে বিনাশ করতঃ বেদ আহরণ করিয়াছিলেন। অনন্তর চাক্ষুষমন্বন্তরের অন্তে সত্যব্রত নামক রাজর্ষিকে কৃপা করিয়াছিলেন। অন্ত্যসার্দ্ধপদ্যদ্বারা অর্থাৎ "রূপংস" ইত্যাদি তিনটী পদ্যের মধ্যে "বিস্রংসিতান্" ইত্যাদি দ্বিতীয় স্কন্ধীয় পদ্যের শেষার্দ্ধ এবং "এবমুক্তঃ" ইত্যাদি পদ্মপুরাণীয়পদ্য' এই দেড় শ্লোকদ্বারা স্বায়ম্ভুবীয়—মন্বন্তরজাত দৈত্যহন্তা মৎস্যদেবের চরিত্র বর্ণিত হইয়াছে, এবং পূর্ব্বসার্দ্ধপদ্যদ্বারা অর্থাৎ "রূপংস" ইত্যাদি প্রথমস্কন্ধীয় শ্লোক এবং 'মৎস্যো যুগান্তসময়ে" ইত্যাদি দ্বিতীয়স্কন্ধীয় শ্লোকের পূর্ব্বার্দ্ধ—এই দেড় শ্লোকদ্বারা সত্যব্রতের প্রতি কৃপাকারি-চাক্ষুষমন্বন্তরীয় মৎস্যাবতারের চরিত উক্ত হইয়াছে। স্বায়ম্ভুবমন্বন্তরের ও চাক্ষুষমন্বন্তরের যে মৎস্যাবতারের কথা বলা হইয়াছে উহা অন্য সকল মন্বন্তরের **উপলক্ষণ** বলিয়া বুঝিতে হইবে; যেহেতু বিষ্ণুধর্ম্মোত্তর গ্রন্থে প্রতি মন্বন্তরেই মৎস্যাবতারের চরিত্র উক্ত হইয়াছে; অতএব প্রতিকল্পেই চতুর্দ্দশবার মৎস্যাবতার হইয়া থাকে। ৬৬॥

## শ্রীযজ্ঞ

যথা শ্রীপ্রথমস্কন্ধে:—অনন্তর ভগবান্ প্রদ্যুম্ন, রুচিনামক ঋষি-পিতা হইতে মনুকন্যা আকূতি নাম্নী মাতাতে যজ্ঞরূপে অবতরণপূর্ব্বক

---

### বিবৃতি

অতএব প্রলয়ের সম্পূর্ণ লক্ষণ উক্ত প্রলয়ে নাই বলিয়া মন্বন্তর-প্রলয় আংশিক প্রলয় বা **খণ্ডপ্রলয়**। ৬৪॥

যে লক্ষণটী নির্দ্দিষ্ট লক্ষ্যপদার্থের প্রতিপাদক হইয়া লক্ষ্যেতর অনির্দ্দিষ্ট পদার্থেরও প্রতিপাদক হয় তাহাকে **উপলক্ষণ** বলে! যথা—পরমেশ্বর সত্যস্বরূপ এইরূপ বলিলে যেমন সত্যপদার্থ—সর্ব্বকালে একভাবে বর্ত্তমান পদার্থকে প্রতিপাদন করিয়া সত্যভিন্ন জ্ঞান ও আনন্দাদি পদার্থকেও প্রতিপাদন করে, তদ্রূপ এইস্থলেও মূলে যে মন্বন্তর শব্দদ্বয় প্রযুক্ত হইয়াছে তাহা স্বায়ম্ভুবমন্বন্তর ও চাক্ষুষমন্বন্তরকে প্রতিপাদন করিয়া লক্ষ্য ভিন্ন সর্ব্বমন্বন্তরকেও প্রতিপাদন করিবে। ৬৬॥

স্বীয় পুত্র যামাদিদেবগণের সহিত স্বায়ম্ভুবমন্বন্তর পালন করিয়াছিলেন। সেই যজ্ঞমূর্ত্তি ভগবান্ ত্রিলোকবাসিগণের মহাদুঃখ হরণ করায় মাতামহ স্বায়ম্ভুবমনু কর্ত্তৃক **হরি** এই নামে অভিহিত হন। ৬৭ ॥

## শ্রীনরনারায়ণ।

শ্রীভাগবতের সেই প্রথমস্কন্ধেই :—সেই ভগবান্ জ্ঞানপ্রচারার্থ ধর্ম্মের পত্নী দক্ষের কন্যা মূর্ত্তিদেবীতে **নর ও নারায়ণ** ঋষিরূপে অবতীর্ণ হইয়া যাহাতে মনের বৃত্তির উপশম হয় ( বিষয়লোলুপতা নিবৃত্তি পূর্ব্বক ভগবন্নিষ্ঠা উৎপন্ন হয় ) তাদৃশ দুঃসাধ্য তপস্যার অনুষ্ঠান করিয়াছিলেন। ইহাঁদের **হরি ও কৃষ্ণ নামক** আরও দুই সহোদরের বিষয় শাস্ত্রে উল্লেখ দেখিতে পাওয়া যায়! অতএব চতুঃসন-দিগের ন্যায় ইহাঁদিগেরও চারিটীতে একটী অবতার। ৬৮ ॥

## শ্রীকপিল।

সেই প্রথমস্কন্ধেই :—সেই ভগবান্ সিদ্ধেশ্বর-কপিলদেবরূপে অবতরণপূর্ব্বক যাহাতে ঈশ্বর, জীব, প্রকৃতি প্রভৃতি ষড়্বিংশতিতত্ত্বের বিবেচনাপূর্ব্বক নির্ণয় বিদ্যমান, তাদৃশ কালবিধ্বস্ত সাংখ্যশাস্ত্র (আত্মানাত্ম-বিচারশাস্ত্র) আসুরিনামক ঋষিকে উপদেশ করিয়াছিলেন। ঐ কপিলদেব ব্রহ্মপুত্র কর্দ্দম ঋষি হইতে স্বায়ম্ভুবমনুর কন্যা দেবহূতিতে আবির্ভূত হইয়াছিলেন। ইনি কপিলবর্ণহেতু ব্রহ্মা কর্ত্তৃক কপিল নামে অভিহিত হইয়াছিলেন। পদ্মপুরাণে—বাসুদেবাংশ কপিল ব্রহ্মাদিদেবগণও ভৃগু প্রভৃতি মহর্ষিগণ এবং আসুরিনামক ঋষিকে সর্ব্ববেদার্থদ্বারা বিস্পষ্টীকৃত সেশ্বর সাংখ্যতত্ত্ব উপদেশ করিয়াছিলেন। অন্য অগ্নিবংশজ কপিল বেদবিরুদ্ধও কুতর্কপরিপূর্ণ নিরীশ্বর সাংখ্যশাস্ত্র আসুরিগোত্রোৎপন্ন কোন ব্রাহ্মণকে বলিয়াছিলেন।৬৯॥

## শ্রীদত্তাত্রেয়।

দ্বিতীয়স্কন্ধে—যৎকালে ব্রহ্মপুত্র অত্রিমুনি, পুত্রকামনায় ভগবদা-রাধনালক্ষণতপস্যায় প্রবৃত্ত হয়েন তৎকালে ভগবান্ বিষ্ণু তাঁহার

তপস্থায় প্রসন্ন হইয়া বলিয়াছিলেন আমি তোমাকে আমায় দিলাম এই হেতু তিনি দত্ত নামে ( দত্তাত্রেয় নামে ) অভিহিত হন। যাঁহার পাদপদ্মের পরাগদ্বারা পবিত্রদেহ যদুরাজা এবং সহস্রবাহু কার্ত্তবীর্য্যার্জুনপ্রভৃতি রাজেন্দ্রগণ—মোক্ষরূপ-যোগৈশ্বর্য্য লাভ করিয়াছিলেন। প্রথমস্কন্ধে—শ্রীভগবান্ অনসূয়ার (কর্দ্দমঋষিকন্যার) প্রার্থনায় অত্রিমুনির পুত্ররূপে অবতীর্ণ হইয়া অলর্ক ও প্রহ্লাদ প্রভৃতিকে আত্মবিদ্যার উপদেশ করিয়াছিলেন। ব্রহ্মাণ্ডপুরাণে কথিত হইয়াছে—ভগবান্ অত্রির পত্নী অনসূয়া কর্ত্তৃক প্রার্থিত হইয়া দত্তরূপে আবির্ভূত হইয়াছিলেন। পদ্মপুরাণেও ঐরূপ উক্ত হইয়াছে যথা:—যিনি ভক্তবৃন্দের আনন্দবর্দ্ধনার্থ স্বেচ্ছায় মনুষ্যাকার-শ্রীবিগ্রহ প্রকট করেন সেই সর্ব্বজগন্ময় ভগবান্ বিষ্ণু অনসূয়া দেবীকে বর প্রদান-পূর্ব্বক তদনুসারে অত্রিমুনি হইতে তাঁহাতে পুত্ররূপে আবির্ভূত হইয়াছিলেন। সন্ন্যাসিবেশধারি ভগবান্ দত্ত তৎকালে দত্তাত্রেয় নামে অভিহিত হইয়াছিলেন। ৭০ ॥

## শ্রীহয়শীর্ষা।

শ্রীদ্বিতীয় স্কন্ধে—সেই সাক্ষাৎ ভগবান্ যজ্ঞপুরুষ আমার ( ব্রহ্মার ) যজ্ঞে সুবর্ণবর্ণ **হয়শীর্ষা**রূপে আবির্ভূত হইয়াছিলেন। যাহার শরীরে নিখিলবেদ এবং বেদবিহিত যজ্ঞসমূহ বিরাজমান ও যিনি যজ্ঞে যজনীয় দেববৃন্দের পরমাত্মাস্বরূপ অথবা নিখিলদেবতাসমূহ যাঁহার বিভূতিবিশেষ, সেই হয়শীর্ষার শ্বাসত্যাগকালীন নাসাপুট হইতে কমনীয়-বেদবাণীসকল আবির্ভূত হইয়াছিল। বাগীশ্বরীপতি এই হয়গ্রীব ব্রহ্মার যজ্ঞাগ্নি হইতে আবির্ভূত হইয়া বেদাপহরণকারি-মধু ও কৈটভ নামক দৈত্যদ্বয়কে বিনাশপূর্ব্বক পুনরায় বেদরাশি প্রত্যানয়ন করিয়াছিলেন। ৭১

## শ্রীহংস।

দ্বিতীয়স্কন্ধে ব্রহ্মা নারদকে বলিয়াছিলেন ;—হে নারদ ! উত্তরোত্তর বৃদ্ধিশীল-প্রেমভক্তিদ্বারা পরিতুষ্ট হইয়া ভগবান্ **হংস** মূর্ত্তিতে তোমাকে

ভক্তিযোগ ও তদনুকূল আত্মতত্ত্বপ্রকাশক ভগবদ্‌বিষয়ক তাদৃশ জ্ঞান উপদেশ করিয়াছিলেন ; যাহা বাসুদেবশরণ ভক্তগণ অনায়াসে বুঝিতে পারেন। হংস যেমন জলমিশ্রিতদুগ্ধকে পৃথক করিয়া গ্রহণ করিতে সমর্থ, আমিও তদ্রূপ অখিলবস্তুর মধ্যে সারাসারবিচারপূর্ব্বক পৃথক্‌রূপে গ্রহণ করিতে সমর্থ—ইহা জানাইবার জন্য ভগবান্ জল হইতে রাজহংসমূর্ত্তি ধারণপূর্ব্বক আবির্ভূত হইয়াছিলেন। এই নিমিত্ত শাস্ত্রে তাঁহার হংসাবতার নির্দ্দেশ করিয়াছেন। ৭২

## ধ্রুবপ্রিয়।

পূর্ব্বোক্তদ্বিতীয়স্কন্ধে যথাঃ—ধ্রুব, পিতা উত্তানপাদরাজার সমীপে সুরুচিনাম্নী বিমাতার বাক্যবাণে বিদ্ধ হইয়া, বালক হইলেও তপস্যার জন্য বনে গমন করিয়াছিলেন। কঠোর-তপস্বি-ধ্রুবের স্তবে সুপ্রসন্ন হইয়া ভগবান্ তাঁহাকে ধ্রুবপদ প্রদান করিয়াছিলেন। ঐ ধ্রুবলোককে তদুপরিস্থ ভৃগু প্রভৃতি মহর্ষিগণও অধঃস্থিত সপ্তর্ষিমণ্ডল স্তব করিয়া থাকেন। স্বায়ম্ভুবমন্বন্তরে ধ্রুবপ্রিয় নামক ভগবদবতার উক্ত হইয়াছে কিন্তু সেস্থলে অবতারের কোন নামোল্লেখ নাই এবং সেই মন্বন্তরে সচরিত্র যজ্ঞাদি অবতারগণের কথাও বলা হইয়াছে। "হন্তায়মদ্রিঃ" ইত্যাদি দশমস্কন্ধীয়পদ্যে যেমন প্রকরণবশতঃ অদ্রিশব্দ গোবর্দ্ধনাদ্রিকে বুঝাইয়াছে এস্থলেও তদ্রূপ পারিশেষ্য-প্রমাণ-বশতঃ পৃশ্নিগর্ভ নামে প্রসিদ্ধ ভগবদবতারই ধ্রুবপ্রিয়াবতারকে বুঝাইয়াছে। তথা শ্রীদশমে—( শ্রীভগবান্ চতুর্ভুজ বিষ্ণুমূর্ত্তিতে দেবকী হইতে আবির্ভাবকালে বসুদেবও দেবকীকে বলিয়াছিলেন ) হে সতি দেবকি ! স্বায়ম্ভুবমন্বন্তরে পূর্ব্বজন্মে তুমিই **পৃশ্নি** দেবী হইয়াছিলে ; সেই সময়ে এই বসুদেব নিষ্পাপ **সুতপা** নামে প্রজাপতি হইয়াছিলেন। তখন আমি তোমাদের পুত্ররূপে আবির্ভূত হই, তৎকালে আমার নাম **পৃশ্নিগর্ভ** হইয়াছিল। এইস্থানে পৃশ্নিগর্ভের কোনরূপ উল্লেখ না থাকায় এবং দ্বিতীয় স্কন্ধেও ধ্রুবেরপ্রতি বরপ্রদাতার কোন নামোল্লেখ

না করায়, নাম ও চরিত্র পরস্পর সাপেক্ষবিধায়, পৃশ্নিগর্ভ নাম ও ধ্রুবের বরপ্রদানরূপ চরিত্র, এই দুইয়ের একটী অবতারেই সঙ্গতি হওয়াই যুক্তিসঙ্গত। যদি ধ্রুবের নিকট বরদানার্থ আগমনমাত্রেই ধ্রুবপ্রিয় ভগবানের অবতারত্ব স্বীকৃত হয় তবে রামকৃষ্ণাদিও সময়ে সময়ে অনেক ভক্তের নিকট গমন করিয়াছেন বলিয়া সেই সেই স্থলে তাঁহাদের পৃথক্ পৃথক্ অবতারত্ব কল্পনার প্রসক্তি হয়। ৭৩

## শ্রীঋষভ।

শ্রীপ্রথম স্কন্ধে—শ্রীভগবান্ সর্ব্বাশ্রমনমস্কৃত সন্ন্যাসাশ্রমরূপ পারমহংস্যপথ যে সাধুদিগের আচরণীয়, তাহা দেখাইবার জন্য আগ্নীধ্রপুত্র নাভিরাজার পত্নী মেরুদেবীর গর্ভে আবির্ভূত হইয়াছিলেন। ভগবান্ বিষ্ণু "পারমহংস্য ধর্ম্ম উপদেশ দিবার জন্য আবির্ভূত ও সর্ব্বগুণে গরিষ্ঠহেতু ঋষভ নামে বিখ্যাত হইয়াছিলেন। ৭৪

## শ্রীপৃথু।

সেই প্রথমস্কন্ধেই—ঋষিগণকর্ত্তৃক প্রার্থিত হইয়া ভগবান্ রাজদেহধারণপূর্ব্বক পৃথিবী হইতে নিখিলবস্তু দোহন করিয়াছিলেন; হে শৌনকাদি ঋষিগণ! পৃথিবীদোহনরূপ-কর্ম্মহেতু এই পৃথু অবতার অতীব রমণীয়। মুনিগণ কর্ত্তৃক মথ্যমান বেণরাজার দক্ষিণ বাহু হইতে শুদ্ধসত্ত্ববিগ্রহ স্বর্ণকান্তি মহারাজ৷ পৃথু প্রাদুর্ভূত হইয়াছিলেন। ৭৫

চতুঃসন হইতে পৃথু পর্য্যন্ত এই ত্রয়োদশটী অবতার স্বায়ম্ভুব-মন্বন্তরে আবির্ভূত হন; আর চাক্ষুষমন্বন্তরে বরাহ ও মৎস্যদেবের পুনর্ব্বার আবির্ভাব হয়। ৭৬

## শ্রীনৃসিংহ।

শ্রীভাগবতের প্রথমস্কন্ধেই কথিত আছে:—ভগবান্ অতিতেজস্বী নরসিংহরূপ ধারণপূর্ব্বক কটকারী (মাদুরনির্ম্মাতা) যেমন এরকা (গ্রন্থিহীনতৃণবিশেষকে) বিদারিত করিয়া থাকে তদ্রূপ হিরণ্য-

কশিপুকে উরুদেশে নিপাতিত করিয়া নখদ্বারা বিদারিত করিয়াছিলেন। পদ্মপুরাণাদিতে এই নৃসিংহদেবের লক্ষ্মীনৃসিংহপ্রভৃতি বহু-বিলাসমূর্ত্তির উল্লেখ আছে। উঁহাদের বর্ণ ও লীলা নানাবিধ। চাক্ষুষ-নামকষষ্ঠমন্বন্তরে সমুদ্রমন্থনের পূর্ব্বে নৃসিংহদেবের আবির্ভাব হয়; অতএবচাক্ষুষমন্বন্তরীয়কূর্ম্মাদিঅবতারেরপূর্ব্বেই নৃসিংহদেব আবির্ভূত হইয়াছিল। ৭৭

## শ্রীকূর্ম্ম।

সেই প্রথমস্কন্ধেই উক্ত হইয়াছে:—চাক্ষুষমন্বন্তরে যে কালে দেবতাগণ ও অসুরগণ মিলিত হইয়া সমুদ্রমন্থন করেন সেইকালে বিভু **অজিত** চাক্ষুষ-মন্বন্তরাবতার **কূর্ম্মরূপ** আবিষ্কারপূর্ব্বক পৃষ্ঠদেশে মন্দরনামকপর্ব্বত ধারণ করিয়াছিলেন। পদ্মপুরাণে উক্ত হইয়াছে এই পৃষ্ঠধৃতমন্দর-কূর্ম্মদেবই দেবগণের প্রার্থনায় অধোভাগে পৃথিবীকে ধারণ করিয়াছেন। বিষ্ণুধর্ম্মোত্তরাদিশাস্ত্রে উক্ত আছে কল্পের আদিতে যিনি কূর্ম্মরূপে পৃথিবীকে ধারণ করেন তিনিই সেই সমুদ্রমন্থনকালে মন্দর পর্ব্বত ধারণের নিমিত্ত প্রকট হইয়াছিলেন। ৭৮

## শ্রীধন্বন্তরি ও মোহিনী।

সেই প্রথমেই—ভগবান্ বিষ্ণু, ধন্বন্তরি ও মোহিনীরূপে আবির্ভূত হইয়া ধন্বন্তরিরূপে ক্ষীরসমুদ্র হইতে সুধা আনয়নপূর্ব্বক মোহনীমূর্ত্তিতে অসুরগণকে মোহিত করিয়া দেবগণকে সেই সুধা পান করাইয়াছিলেন।

### তন্মধ্যে ধন্বন্তরি।

এই ধন্বন্তরি চাক্ষুষ-নামকষষ্ঠমন্বন্তরে একবার ও বৈবস্বত-নামক সপ্তমমন্বন্তরে আর একবার এই দুইবার মাত্র আবির্ভূত হইয়াছিলেন। ধন্বন্তরি প্রথমতঃ চাক্ষুষ-মন্বন্তরে সমুদ্রমন্থন হইতে অমৃত-কমণ্ডলুধারী আয়ুর্ব্বেদ প্রবর্ত্তকরূপে এবং দ্বিতীয়তঃ বৈবস্বত-মন্বন্তরে আয়ুর্ব্বেদ প্রবর্ত্তনার্থ কাশীরাজের পুত্ররূপে আবির্ভূত হইয়াছিলেন। ইহারা দুইজনেই শ্যামবর্ণ ও দ্বিভুজ। **শ্রীমোহিনী**—দৈত্যগণের মোহনার্থ ও শিবের

আনন্দবর্দ্ধনার্থ অজিত (মন্বন্তরাবতার-বিষ্ণু) মোহিনীমূর্ত্তি ধারণ-পূর্ব্বক বারদ্বয় আবির্ভূত হইয়াছিলেন। কূর্ম্ম, ধন্বন্তরি ও মোহিনী এই তিনটী অজিত নামক বিষ্ণুর অবতার। চাক্ষুষ-নামকষষ্ঠ-মন্বন্তরে নৃসিংহ, কূর্ম্ম, ধন্বন্তরি ও মোহিনী এই চারিটী অবতার কীর্ত্তিত হইয়াছে। ৭৯

## শ্রীবামন-দেব

সেই প্রথমস্কন্ধেই—ভগবান্ বিষ্ণু, স্বর্গরাজ্য কৌশলকরিয়া ইন্দ্রকে প্রদান করিবার অভিলাষে বামনরূপ (দুষ্টদিগের মত্ততা-নাশক খর্ব্বাকার) প্রকট পূর্ব্বক ত্রিপাদভূমি যাচ্ঞাচ্ছলে বলির যজ্ঞে গমন করিয়াছিলেন। এই ব্রাহ্মকল্পে (শ্বেতবরাহকল্পে) বামনদেবের আবির্ভাব তিনবার হইয়াছিল প্রথমতঃ স্বায়ম্ভুব- মন্বন্তরে বাস্কলি-নামক দৈত্যের যজ্ঞে এবং দ্বিতীয়তঃ এই বৈবস্বত-মন্বন্তরে ধুন্ধু-নামক অসুরের যজ্ঞে গমন করিয়াছিলেন। আর সর্ব্বশেষে বর্ত্তমান এই বৈবস্বতমন্বন্তরের সপ্তম-চতুর্যুগে কশ্যপঋষিহইতে অদিতিনাম্নী দক্ষ-কন্যাতে আবির্ভূত হন। এই ত্রিবিধ ত্রিবিক্রমমূর্ত্তিই (বামনরূপই) দানগ্রহনার্থ আবির্ভূত হইয়াছিলেন। ৮০ ॥

## শ্রীপরশুরাম।

সেই প্রথম স্কন্ধেই—ভগবান্ ক্ষত্রিয়দিগকে ব্রাহ্মণবিদ্বেষী জানিয়া পরশুরামরূপে আবির্ভূত হইয়া ক্রোধভরে একবিংশতিবার পৃথিবীকে নিঃক্ষত্রিয়া করিয়াছিলেন। ইনি জমদগ্নি-নামকপিতা হইতে রেণুকানাম্নী মাতাতে গৌরবর্ণবিগ্রহধারণপূর্ব্বক অবতীর্ণ হইয়াছিলেন। কেহ বা বৈবস্বতমন্বন্তরের সপ্তদশচতুর্যুগে এবং কেহ বা বৈবস্বতমন্বন্তরের দ্বাবিংশচতুর্যুগে পরশুরামের অবতার নির্দ্দেশ করিয়া থাকেন। উক্ত মতভেদ কল্পভেদে বুঝিতে হইবে ॥ ৮১ ॥

## শ্রীরাঘবেন্দ্র।

সেই প্রথম স্কন্ধেই—ভগবান্ বাসুদেব সুরকার্য্যসাধনার্থ শ্রীরামনামক নরদেবরূপে অবতরণপূর্ব্বক সমুদ্রে সেতুবন্ধনাদি অচিন্ত্যপ্রভাব প্রকাশ

করিয়াছিলেন। যৎকালে বৈবস্বতমন্বন্তরীয়-চতুর্বিংশচতুর্যুগের ত্রেতায় নবদূর্ব্বাদলকান্তি-শ্রীরামচন্দ্র দশরথ হইতে কৌশল্যাদেবীতে আবির্ভূত হইয়াছিলেন ; তৎকালে তৎসঙ্গে ভরত কেকয়ীতে, লক্ষ্মণ ও শত্রুঘ্ন সুমিত্রাতে অবতীর্ণ হইয়াছিলেন। স্কন্দপুরাণীয়-রামগীতাতে শ্রীরামচন্দ্রকে আদিব্যূহবাসুদেবরূপে ও লক্ষ্মণ, ভরত, এবং শত্রুঘ্নকে যথাক্রমে সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধরূপে নির্দ্দেশ করিয়াছেন। উক্ত ত্রিতয়ের মধ্যে ভরত ঘনশ্যামবর্ণ এবং লক্ষ্মণ ও শত্রুঘ্ন স্বর্ণবর্ণ। পদ্মপুরাণে শ্রীরামকে নারায়ণাবতাররূপে, লক্ষ্মণকে অনন্তদেব ও ভরত শত্রুঘ্নকে যথাক্রমে চক্র ও শঙ্খাবতাররূপে কীর্ত্তন করিয়াছেন ॥ ৮২ ॥

## শ্রীব্যাস।

সেই প্রথমেই—ভগবান্ নারায়ণ ব্রাহ্মণদিগকে অল্পবুদ্ধি জানিয়া পরাশরমুনি হইতে সত্যবতীনাম্নী বসুকন্যাতে বেদব্যাসরূপে অবতরণ-পূর্ব্বক বেদরূপকল্পবৃক্ষের শাখাসকল বিভাগ করিয়াছিলেন। একাদশস্কন্ধে উদ্ধবের প্রতি শ্রীকৃষ্ণ বলিয়াছেন ; বেদশাখা-বিভাগকারী অষ্টাবিংশতিব্যাসদিগের মধ্যে আমি দ্বৈপায়ন। অতএব বিষ্ণু-পুরাণাদিতে দ্বৈপায়নকে সাক্ষাৎ ঈশ্বররূপে বর্ণনা করিয়াছেন ; হে মৈত্রেয়! কৃষ্ণদ্বৈপায়নব্যাসকে সাক্ষাৎ নারায়ণ বলিয়া জানিবে। পুণ্ডরীকাক্ষ-নারায়ণভিন্ন এমন কে আছেন যিনি মহাভারত প্রণয়ন করিতে সমর্থ। মহাভারতের নারায়ণীয়োপাখ্যানে শ্রবণকরা যায় অপান্তরনামক কোন তপস্বি-ব্রাহ্মণ দ্বৈপায়ন হইয়াছিলেন। এস্থলে সিদ্ধান্ত এইরূপ বোধ করি ; অপান্তরতমা-ঋষি কৃষ্ণদ্বৈপায়নে সাযুজ্যলাভ করিয়াছেন কিম্বা সেই অপান্তরতমা বিষ্ণুরই অংশ। কেহবা দ্বৈপায়নকে বিষ্ণুর আবেশাবতাররূপে নির্দ্দেশ করিয়াছেন ॥ ৮৩ ॥

## অথ শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণ।

প্রথমস্কন্ধে—বৈবস্বতমন্বন্তরীয়-অষ্টাবিংশচতুর্যুগীয়-দ্বাপর ও কলির সন্ধিক্ষণে স্বয়ংভগবান্ বলদেবের সহিত শ্রীকৃষ্ণরূপে যদুবংশে অবতরণপূর্ব্বক পৃথিবীর ভার অপহরণ করিয়াছিলেন ॥

## তন্মধ্যে শ্রীবলরাম।

এই বলরাম জনক-বসুদেব হইতে যথাক্রমে দেবকী ও রোহিনীনাম্নী মাতৃদ্বয়ে আবির্ভূত হইয়াছিলেন। ইহার অঙ্গকান্তি নবকর্পূরসদৃশ ও ইনি নীলাম্বর। যিনি পরমব্যোমে মূলসঙ্কর্ষণনামক-দ্বিতীয়ব্যূহ তিনিই পৃথ্বীধারি-অনন্তদেবের সহিত মিলিত হইয়া বলরামরূপে অবতীর্ণ হইয়াছিলেন। মহীধারী ও বিষ্ণুশয্যারূপভেদে শেষ (অনন্ত) দ্বিবিধ। তন্মধ্যে মহীধারী—শেষ ; সঙ্কর্ষণের আবেশাবতার হেতু সঙ্কর্ষণনামে অভিহিত হন ও যিনি অনন্তশয্যারূপ তিনি নিজকে দাস ও সখা বলিয়া অভিমান করেন॥ **অথ শ্রীকৃষ্ণঃ**—শ্রীকৃষ্ণ পিতাবসুদেব হইতে বেধদীক্ষাদ্বারা মাতাদেবকীতে আবির্ভূত হইয়াছিলেন। তিনি নবীননীরদশ্যামবর্ণ ও দ্বিভুজ হইয়াও লীলার্থ কখন কখনও চতুর্ভুজ হইয়া থাকেন। অথবা শ্রীকৃষ্ণ পিতা-শ্রীমন্নন্দহইতে যশোদা-দেবীতে দ্বিভুজ লীলাপুরুষোত্তমরূপে ও পিতা বসুদেব হইতে দেবকীতে চতুর্ভুজ বাসুদেবরূপে প্রাদুর্ভূত হইয়াছিলেন ॥৮৪॥

---

### বিবৃতি

অখিলরসামৃতমূর্ত্তি নিত্যলীলানুরক্ত শ্রীকৃষ্ণাখ্য স্বয়ংভগবান্ গোলোকাদি নিত্যধামস্থ নিত্যসিদ্ধপার্ষদবৃন্দকে নিত্যনবায়মান নানালীলারসাবির্ভাবনদ্বারা আনন্দিত করিবার অভিলাষে ও প্রপঞ্চগত আত্মারামগণকে চিচ্ছক্তিবিলাস-ভূত-দিব্যমধুরচরিতাভিনয়দ্বারা ভক্তিযোগে আনয়নার্থ প্রপঞ্চে অপ্রপঞ্চের প্রাদুর্ভাবরূপ অপূর্ব্বকৌশল উদ্ভাবন করিয়া থাকেন। ইহাই শ্রীকৃষ্ণাবতারের মুখ্যকারণ। অনন্তাচিন্ত্যশক্তি-ভগবানের আবির্ভাবনকৌশল পুরুষবুদ্ধির অগোচর। নিত্যলীলা-অপ্রকটরূপা ও প্রকটরূপাভেদে দ্বিবিধ। তন্মধ্যে গোলোকাদি অপ্রপঞ্চগতনিত্যলীলার নাম অপ্রকটরূপা নিত্যলীলা ; ঐ লীলা যুগপৎ অনন্তপ্রকাশে প্রকাশিত বলিয়া ও সমকালে ঐশ্বর্য্য-মাধুর্য্যের সমবায়নিবন্ধন এবং বিপ্রলম্ভাদির অভাববশতঃ দেবলীলা। প্রপঞ্চাবির্ভাবিত-প্রকটাখ্য-নিত্যলীলা নরলীলা। প্রকট-লীলায় শ্রীভগবান্ একপ্রকাশে দিব্যপার্ষদবৃন্দের সহিত ক্রমিক বাল্যপৌগণ্ড ও কৈশোরময়ী লীলা সম্পাদন করিয়া থাকেন। দুর্ঘটঘটনী-যোগমায়াপ্রভাবে এই লীলাতে শ্রীভগবানের সার্ব্বজ্ঞ্য ও মৌগ্ধ্য যুগপৎ অভিব্যক্ত হইয়া থাকে। এই

# বিবৃতি

শ্রীবৃন্দাবন। মথুরা ও দ্বারকা তৎসহকারি বা গৌণ। এই লীলায় লীলার মুখ্যক্ষেত্র শ্রীভগবান্ লীলাপুরুষোত্তমরূপে শ্রীমন্নন্দহইতে যশোদাদেবীতে ও শ্রীবসুদেব হইতে দেবকীদেবীতে যুগপৎ আবির্ভূত হইয়া থাকেন। শ্রীমন্নন্দযশোদাদি শ্রীকৃষ্ণের গোলোকস্থ-নিত্যপিতামাতা ও শ্রীবসুদেবদেবকী বৈকুণ্ঠস্থ-নিত্য-পিতামাতা। অবতারকালে শ্রীমন্নন্দযশোদাতে দ্রোণ ও ধরা তাদাত্ম্যাপন্ন হইয়া ও শ্রীবসুদেবদেবকীতে সুতপা ও পৃশ্নি তাদাত্ম্যাপন্ন হইয়া অভিন্নরূপে প্রাদুর্ভূত হন। এই নিমিত্তই শ্রীকৃষ্ণলীলারহস্য দুর্জ্ঞেয়। এই লীলাতে শ্রীকৃষ্ণের ধাম হইতে ধামান্তরে গমনাদিদ্বারা পার্ষদবৃন্দের সহিত বিরহ সাধিত হইয়া থাকে। লীলাবিরহ সঙ্ঘটনই রসপোষণের একমাত্র উপায়। শ্রীভগবানের লীলারস-পুষ্টির এইরূপই নিয়ম। এই নিমিত্তই গোলোকে অনন্তপ্রকাশে অনন্তপার্ষদবৃন্দের সহিত অবিচ্ছেদে প্রকাশিত নিত্যলীলার প্রপঞ্চে আবির্ভাব। প্রপঞ্চাভিব্যক্ত গোলোকীয়-লীলাই বৃন্দাবনলীলা অথবা প্রপঞ্চানভিব্যক্ত-বৃন্দাবনীয়লীলার যুগপৎ অনন্তপ্রকাশের নাম গোলোকলীলা। তত্ত্বতঃ অভিন্নহইয়াও লীলাপরিপাটীর ক্রমিকত্ব ও যৌগপদ্যবশতঃ লীলারসপোষণের তারতম্যানুসারে গোলোক ও বৃন্দাবন এই দ্বিবিধাকারে আকারিতমাত্র। শ্রীভগবান্ যে কি অচিন্ত্যশক্তিতে মায়া-প্রপঞ্চে চিদ্ধামের সমাবেশ করেন তাহা তিনিই জানেন। পূর্ব্বোক্ত মুখ্যকারণদ্বয় ভিন্ন শ্রীকৃষ্ণাবতারের আরও দুই একটী আনুষঙ্গিক গৌণকারণ শাস্ত্রে বর্ণিত হইয়াছে। ভূভারহরণই তাদৃশ কারণ। ভূভারহরণাদিরূপ গৌণকারণের নিমিত্ত শ্রীভগবানের অংশকলাদিরূপে অবতারই যথেষ্ট বলিয়া, পূর্ব্বোক্ত মুখ্যকারণ-দ্বয় কার্য্যোন্মুখ না হইলে আর শ্রীভগবানের পূর্ণাবতার সম্ভব হয় না। আবার পূর্ণাবতারকালে ভূভারহরণাদিরূপ গৌণকার্য্যসাধনে অংশকলাদিরূপ পৃথক অবতার আবশ্যক হয় না। শ্রীভগবানের সকল অবতারই তত্ত্বতঃ অবিশেষে পূর্ণ হইলেও শক্তির অভিব্যক্তির তারতম্যানুসারে পূর্ণ ও অংশাদিরূপভেদ হইয়া থাকে। বস্তুতঃ শ্রীভগবানের শ্রীকৃষ্ণরূপপূর্ণাবতারকালে অংশাদিরও তৎসহ অবতরণ অপরিহার্য্য; অতএব শ্রীকৃষ্ণরূপপূর্ণাবতারে সকলকার্য্যই সুসম্পন্ন হইয়া থাকে তজ্জন্য অবতারান্তরের প্রয়োজন হয় না কিন্তু অংশকলাপ্রভৃতির অবতারে তাহা হইতে পারে না; কারণ যে অংশকলাদিতে যে যে শক্তির আবির্ভাব হয় না; সেই সেই অংশকলাপ্রভৃতির অবতরণে সেই সেই

## বিবৃতি

শক্তিকার্য্য অসিদ্ধ হইয়া যায়। শ্বেতবরাহকল্পগতবৈবস্বতমন্বন্তরীয়-অষ্টাবিংশতি চতুর্যুগীয়-দ্বাপর ও কলিযুগের সন্ধিক্ষণে পূর্ণপুরুষ স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ এই ভারতবর্ষে মাথুরমণ্ডলে অবতীর্ণ হয়েন। অথর্ব্বসংহিতার দ্বিতীয়প্রপাঠকে পঞ্চমানুবাকে শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণের অবতারের একত্র উল্লেখ পরিদৃষ্ট হওয়া যায়। যথা—"নক্তং জাতস্যোষধে রামে কৃষ্ণে অসিক্নি চ," ইতি। হে ঔষধে—! অর্থাৎ বৈষ্ণবদাহশমনি যোগমায়ে! তুমি শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণের আবির্ভাবের পর তাঁহাদিগের তরুণী অনুজা হইয়া আবির্ভূতা হইয়াছিলে। শ্রীকৃষ্ণের অবতরণ লিখিতে হইলে তিনি কোন সময় অবতীর্ণ হইয়াছিলেন, তাহা স্থির করিতে হয়। পুরাণে ও মহাভারতে দুই একটি ঘটনার কাল নির্ণীত হওয়ায় শ্রীকৃষ্ণাবতারের কালনির্ণয় কিছু সুগম হইয়াছে। শ্রীবিষ্ণুপুরাণে ও শ্রীমদ্-ভাগবতে প্রায় একপ্রকারপ্রণালীতে উক্তকালের বিষয় উক্ত হইয়াছে। যথা—"মহর্ষিণাঞ্চ যৌ পূর্ব্বৌ দৃশ্যেতে উদিতৌ দিবি। তয়োস্তু মধ্যে নক্ষত্রং দৃশ্যতে যৎসমংনিশি॥ তেন সপ্তর্ষয়ো যুক্তাস্তিষ্ঠন্ত্যব্দশতং নৃণাম্। তে তু পারীক্ষিতে কালে মঘাস্বাসন্ দ্বিজোত্তম॥" (বি-পু ৪।২৪ অ।) হে দ্বিজোত্তম! (মৈত্রেয়) সপ্তর্ষিমণ্ডলের মধ্যে পুলহ এবং ক্রতু নামক যে দুটি নক্ষত্র প্রথমে উদিত হইতে দেখা যায় তাহাদের মধ্যে (অর্থাৎ রাশিচক্রের মধ্যে) অশ্বিন্যাদিসপ্তবিংশতি নক্ষত্রের যে একটি দৃষ্ট হইয়া থাকে, ঐ একটি নক্ষত্রে সপ্তর্ষিমণ্ডল একশতবৎসরব্যাপিয়া অবস্থান করিয়া থাকেন। তদনুসারে মহারাজপরীক্ষিতের সময়ে ঐ সপ্তর্ষিমণ্ডল মঘানামক নক্ষত্রে অবস্থান করিতেছিলেন। যথা—

"যদা দেবর্ষয়ঃ সপ্ত মঘাসু বিচরন্তি হি।
তদা প্রবৃত্তস্তুকলির্দ্বাদশাব্দশতাত্মকঃ।
যদা মঘাভ্যো যাস্যন্তি পূর্ব্বাষাঢ়াং মহর্ষয়ঃ।
তদা নন্দাৎ প্রভৃত্যেষ কলির্বৃদ্ধিংগমিষ্যতি।
যস্মিন্ কৃষ্ণো দিবং জাতস্তস্মিন্নেব তদাহনি।
প্রতিপন্নং কলিযুগমিতি প্রাহুঃ পুরাবিদঃ॥ (ভা ১২।২)

যৎকালে সপ্তর্ষিমণ্ডল মঘানক্ষত্রে অবস্থান করিতেছিলেন, সেই সময়ে দেবপরিমাণে সন্ধ্যাসন্ধ্যাংশসহিত দ্বাদশশতবর্ষাত্মক কলিযুগ প্রবৃত্ত হইয়াছিল। যখন ঐ সপ্তর্ষিমণ্ডল রাশিচক্রান্তর্গত মঘানক্ষত্রহইতে পূর্ব্বাষাঢ়ানক্ষত্রে গমন

## বিবৃতি

করিবেন, তখন নন্দের রাজ্য এবং সেই সময় হইতেই কলিযুগের বৃদ্ধি হইবে। ভগবান্ শ্রীকৃষ্ণ যেইদিন যে সময়ে স্বধামে গমন করেন সেইদিন সেই সময়েই কলিযুগের সম্পূর্ণ প্রাদুর্ভাব হইয়া থাকে, পুরাবিদ্ পণ্ডিতগণ এই কথাই বলিয়া থাকেন। মঘানক্ষত্র হইতে পূর্ব্বাষাঢ়ানক্ষত্র দশম অতএব পরীক্ষিতের জন্মসময় হইতে নন্দের জন্ম সময় ১০০০ হাজার বৎসর। বিষ্ণুপুরাণের মতে—

"যাবৎ পরীক্ষিতো জন্ম যাবন্নন্দাভিষেচনম্।
এতৎ বর্ষসহস্রন্তু জ্ঞেয়ং পঞ্চদশোত্তরম্॥

পরীক্ষিতের জন্মাবধি নন্দনামকরাজার রাজ্যাভিষেকপর্য্যন্তসময়ের পরিমাণ ১০১৫ একহাজার পনের বৎসর। নন্দরাজ হইতে **চন্দ্রগুপ্ত** একশত বৎসর। চন্দ্রগুপ্ত ৩১৫—খ্রীষ্টপূর্ব্বাব্দে অর্থাৎ বর্ত্তমানে প্রচলিতশকাব্দের ৩৯৩ তিনশত তিরেনব্বই বৎসর পূর্ব্বে। চন্দ্রগুপ্ত হইতে বর্ত্তমান সময় পর্য্যন্ত ২২৪৬ দুইহাজার দুইশত ছয়চল্লিশ বৎসর অতীত হইয়াছে। অতএব রাজা পরীক্ষিতের অতীতাব্দ তন্মতে ৩৩৬২ তিনহাজার তিনশত বাষট্টি। রাজতরঙ্গিণীর মতে মহাভারতের উৎপত্তিকাল বর্ত্তমানে ৪৩৮০ চারিহাজার তিনশত আশি বৎসর। তন্মধ্যে **শ্রীকৃষ্ণাবতারের** কাল ইহার নিকটবর্ত্তী। বর্ত্তমান সময়ের পঞ্জিকাকারদিগের মতে ও প্রাচীনজ্যোতির্ব্বিদ্গণের মতে শ্রীকৃষ্ণাবতারের কাল প্রায় ৫০০০ পাঁচসহস্র বৎসর।

শ্রীকৃষ্ণাবতারের পূর্ব্বে পৃথিবীর ভার কিরূপ হইয়াছিল তাহা পুরাণে ও ইতিহাসে বর্ণিত হইয়াছে, যথা—তৎকালে অসুর আসিয়া গুপ্তভাবে পৃথিবীতে জন্মগ্রহণ করিয়াছিল। প্রধান প্রধান অসুরবৃন্দ ক্ষত্রিয়রাজবংশে উৎপন্ন হইয়াছিল। এবং তদনুকূল অন্যান্য বহু অসুরগণও এই পৃথিবীতে নানামূর্ত্তি ও নানাবেশে বিচরণ করিত। তাহারা অধিকাংশই যজ্ঞ-বিঘ্নকারী ও দেব-ব্রাহ্মণ-বিদ্বেষী ছিল। অধর্ম্মাচরণই তাহাদের জীবনের ব্রত ছিল। কতগুলি অসুর আবার ধর্ম্মের নামে উপধর্ম্ম সৃষ্টি করিয়া তাহার প্রচারে নিযুক্ত থাকিত। ক্রমশঃ যখন তাহারা পৃথিবীর অতিশয় ভারস্বরূপ হইয়া উঠিয়াছিল তখনই ব্রহ্মণ্যদেব শ্রীকৃষ্ণ পৃথিবীতে অবতীর্ণ হইলেন। ভূভারহরণার্থে ভগবান্ শ্রীকৃষ্ণ সৃষ্টিকর্ত্তা ব্রহ্মার প্রার্থনানুসারে ধরাধামে অবতীর্ণ হইয়া বিবিধ অলৌকিক-কার্য্যাবলী সম্পাদন করিয়াছিলেন। তাঁহার বাল্যলীলা হইতেই অলৌকিকচরিত্রের পরিচয় পাওয়া

## বিবৃতি

যায়। ভগবান্ শ্রীকৃষ্ণের অবতরণের কিঞ্চিৎ পূর্ব্বে শূরসেন নামে প্রসিদ্ধ যদুবংশীয় নরপতি মথুরাপুরীতে বাস করিতেন। ঐসময় হইতেই মথুরাপুরী যদুবংশীয় রাজন্যবর্গের রাজধানী হইয়াছিল। ঐ-শূরসেনের বংশেই শ্রীকৃষ্ণের পিতা বসুদেব জন্মগ্রহণ করেন। বসুদেব উগ্রসেনরাজার কনিষ্ঠভ্রাতা দেবকের কন্যা দেবকীকে বিবাহ করিয়াছিলেন। দেবকীর বিবাহকালে উগ্রসেন বর্ত্তমান থাকিলেও কংস তাহাকে কারারুদ্ধ করিয়া যদুবংশের সিংহাসনে স্বয়ং রাজা হইয়াছিলেন। কংস উগ্রসেনের ক্ষেত্রজপুত্র। দ্রুমিল নামক অসুরের ঔরসে উগ্রসেনপত্নী-পদ্মাবতীর গর্ভে কংসের জন্ম হইয়াছিল। কংস ন্যায়তঃ রাজ্যের উত্তরাধিকারী নয়, অপুত্রক দেবকের কন্যা দেবকীর পুত্রই রাজ্যের প্রকৃত উত্তরাধিকারী ইহা জানিয়াই দুরাত্মা কংস পিতৃরাজ্য পূর্ব্বহইতেই আত্মসাৎ করিয়াছিল। বসুদেব যখন দেবকীকে বিবাহ করিয়া স্বগৃহে প্রত্যাগমন করিতেছিলেন তখন কংসরাজা ভগিনী ও ভগ্নীপতির আনন্দবর্দ্ধনার্থ তাঁহাদের রথের সারথ্যে নিযুক্ত হয়েন। পথিমধ্যে এইরূপ দৈববাণী হয় যে—"হে অবুধ! তুমি যাহাকে বহন করিয়া লইয়া যাইতেছ, সেই দেবকীর অষ্টম-গর্ভজাত-পুত্র তোমাকে বিনাশ করিবে" এইরূপ দৈববাণী শ্রবণে কংস মৃত্যুভয়ে ভীত হইয়া তৎক্ষণাৎ ভগিনী দেবকীর বধসাধনে উদ্যত হইলেন। বসুদেব তদ্দর্শনে শঙ্কিত হইয়া নানাপ্রকারে সান্ত্বনা করিবার চেষ্টা করিতে লাগিলেন কিন্তু কিছুতেই সফল মনোরথ হইতে না পারিয়া পরিশেষে তিনি তাহাকে দেবকীর গর্ভে জনিষ্যমাণ পুত্রসকল অর্পণের প্রতিজ্ঞা করিয়া দেবকীর প্রাণরক্ষা করিলেন। কংস তখন তাহার প্রতিজ্ঞাতে সন্তুষ্ট হইয়া গৃহে প্রত্যাগমন করিলেন। অনন্তর কিয়ৎকাল অতীত হইয়া প্রসবকাল উপস্থিত হইলে সর্ব্বদেবরূপিণী দেবকী প্রতি বর্ষে এক একটি করিয়া আটটী পুত্র ও একটী কন্যা প্রসব করিয়াছিলেন। সত্যপ্রতিজ্ঞ বসুদেব মিথ্যার ভয়ে তখন প্রথমজাত কীর্ত্তিমান্ নামক পুত্রকে অতি কষ্টে কংসকে অর্পণ করিলেন। কংস বসুদেবের সত্যনিষ্ঠতা সন্দর্শনে প্রহৃষ্টমানসে হাস্যসহকারে বসুদেবকে বলিলেন, "এই কুমার প্রতিগমন করুক, এই বালক হইতে আমার ভয় নাই, কারণ তোমার অষ্টম পুত্র হইতে বিধাতা আমার মৃত্যু বিধান করিয়াছেন।" তখন বসুদেব তথাস্তু বলিয়া পুত্রটীকে লইয়া গৃহে প্রতিগমন করিলেন। কিন্তু অসৎ কংসের সেই বাক্যে বিশ্বাস স্থাপন করিতে পারিলেন না। অনন্তর কংস ভগবান্ নারদের উপদেশে যাদবদিগকে দেবতা জানিয়া দেবকী ও বসুদেবকে নিজগৃহে

# বিবৃতি

লইয়া গিয়া কারারুদ্ধ করিয়া রাখিল এবং তাঁহাদিগের যেমন এক একটী পুত্র জন্মিতে লাগিল, অমনি তাহাকে এই বুঝি বিষ্ণু এইরূপে বিষ্ণুর জন্ম আশঙ্কা করিয়া বধ করিতে লাগিল। এইরূপে একে একে দেবকীর ছয়টী বালকের প্রাণ বিনাশ করিলেন। অনন্তর দেবকীদেবীর সপ্তমগর্ভে বলরামের আবির্ভাব হইল। যোগমায়াকর্ত্তৃক দেবকীর ঐ সপ্তমগর্ভ বসুদেবের অপরপত্নী রোহিণীদেবীর গর্ভে সন্নিবেশিত হয়। রোহিণীদেবী তৎকালে গোকুলে নন্দালয়ে বাস করিতেছিলেন। কংসের দৌরাত্ম্যের ভয়ে গর্ভাবস্থাতেই রোহিণীদেবীর নন্দগৃহে বাস হইয়াছিল। পূর্ব্বকালে যদুবংশে দেবমীঢ়নামে একজন নিরতিশয়ধার্ম্মিকরাজা জন্মগ্রহণ করিয়াছিলেন। তাঁহার ক্ষত্রিয়া ও বৈশ্যা দুই পত্নী ছিলেন। শূরসেন দেবমীঢ়ের ক্ষত্রিয়া পত্নীর গর্ভজাত বলিয়া ক্ষত্রিয় ছিলেন। বসুদেব ঐ শূরসেনের পুত্র। দেবমীঢ়ের বৈশ্যাপত্নীর গর্ভে পর্জ্জন্য নামে সর্ব্বগুণসম্পন্ন এক পুত্র জন্মগ্রহণ করেন, তিনি যদুবংশে উৎপন্ন হইয়াও বৈশ্যাগর্ভে জন্মবশতঃ বৈশ্যজাতিমধ্যেই পরিগণিত হয়েন। তিনি বৃন্দারণ্যবাসি-গোপকুলের মধ্যে প্রধান হয়েন ও কালে শ্রীনারায়ণের উপাসনা করিয়া পাঁচটী পুত্র লাভ করেন। তিনি কেশীনামক দৈত্যের উৎপীড়নে নন্দীশ্বরের বাসস্থান পরিত্যাগ করিয়া নিজপত্নী বরীয়সীর সহিত মহাবনান্তর্গত গোকুলে আসিয়া বাস করেন। তাঁহার মধ্যমপুত্র (তৃতীয়পুত্র) নন্দ তাঁহার পরলোকগমনের পর ঐ গোকুলে গোপরাজ বলিয়া বিখ্যাত হয়েন। বসুদেবের সহিত গোপরাজ-নন্দের ভ্রাতৃ-সম্পর্ক এবং পরস্পরের মধ্যে অতিশয় সৌহার্দ্দ ছিল। এই গোপরাজগৃহেই শ্রীকৃষ্ণের আদিলীলা প্রকটিত হয়েন। শ্রীকৃষ্ণ লীলাপুরুষোত্তমরূপে যশোদাদেবীতে এবং বাসুদেবরূপে দেবকীতে যুগপৎ আবির্ভূত হন। পরে দেবকীর প্রার্থনানুসারে যোগমায়াকর্ত্তৃক কংসের কারাগৃহে লীলাপুরুষোত্তম আনীত হন ও উভয়ে একীভূত হয়েন। এই লীলারহস্য যোগমায়া প্রচ্ছন্নরূপে ভগবদিচ্ছায় সমাধা করেন। পরে শ্রীকৃষ্ণ, বসুদেবকর্ত্তৃক নন্দালয়ে রক্ষিত হয়েন ও সেই স্থানেই একাদশ-বৎসর সাৎমাস বাস করেন। শ্রীকৃষ্ণ প্রথমে গোকুলে ও ক্রমে শ্রীবৃন্দাবনে আদিলীলা সমাধা করেন। শ্রীকৃষ্ণের মাধুর্য্যময়পরমলীলার নামই বৃন্দাবন লীলা। তদনন্তর শ্রীকৃষ্ণ অক্রূরকর্ত্তৃক মথুরাতে আনীত হয়েন ও ঐ স্থানে কংসবধাদি-কালযবনবধান্ত—কিঞ্চিদধিক-ত্রয়োদশবৎসরব্যাপিনী—লীলা প্রকটিত

## শ্রীবুদ্ধ।

সেই প্রথমস্কন্ধেই—কলিযুগের দুইসহস্রবৎসর অতীতহইলে শ্রীভগবান্ অসুরমোহনার্থ ধর্ম্মারণ্যনামক গয়াপ্রদেশে বুদ্ধনামধারী অজিনপুত্ররূপে আবির্ভূত হইবেন। বুদ্ধদেবেরমূর্ত্তি শ্বেতরক্তবর্ণ, তিনি মুণ্ডিত-মস্তক ও দ্বিভুজ। যৎকালে পৌরাণিকসূত শ্রীনৈমিষারণ্যে শৌনকাদিঋষিগণের নিকট শ্রীমদ্ভাগবত কীর্ত্তন করেন তৎকালে বুদ্ধদেবের অবতার হয় নাই। তাহার বহুকাল পরে ধর্ম্মারণ্যনামক গয়াপ্রদেশে বুদ্ধদেব আবির্ভূত হইয়াছিলেন ॥ ৮৫ ॥

## শ্রীকল্কী।

সেই প্রথমস্কন্ধেই—কলিযুগের অন্তে শ্রীভগবান্ বিষ্ণুযশা নামক ব্রাহ্মণ হইতে কল্কিরূপে অবতীর্ণ হইয়া দস্যুপ্রকৃতি-দুষ্টরাজন্যবর্গের বিনাশপূর্ব্বক কলাপগ্রামবাসী যোগযুক্ত-চন্দ্রবংশীয়-শান্তনুরাজার ভ্রাতা দেবাপিও সূর্য্যবংশীয় মরুনামকরাজর্ষিদ্বারা পুনর্ব্বার সনাতন-বর্ণাশ্রম-ধর্ম্ম প্রচারকরিবেন। ভগবদ্ধামস্থ শ্রীকৃষ্ণের যে নিত্যপিতা-বসুদেব

---

করিয়া দ্বারকাধামে গমন করেন। কংসবধের পর সপ্তদশবারপর্য্যন্ত জরাসন্ধের সহিত শ্রীকৃষ্ণের সংগ্রাম হইয়াছিল; পরে অষ্টাদশবার সংগ্রামে যাদবকুলের অনিষ্ট বিবেচনা করিয়া লোকচেষ্টার অনুকরণে ভগবান্ শ্রীকৃষ্ণ তাঁহাদিগকে সমুদ্র মধ্যবর্ত্তি-দ্বারকাপুরীতে লইয়া যান। তাহার পরই দ্বারকালীলার অভিনয় হয়। দ্বারকালীলা কিঞ্চিদধিক-একশতবৎসরব্যাপিনী। ঐ দ্বারকালীলাকালেই শ্রীভগবানের প্রকৃতপক্ষে ভূভারহরণরূপকার্য্য সমাহিত হইয়াছিল। শ্রীভগবান্ সর্ব্বসমেত একশতপঞ্চবিংশতিবৎসরকালব্যাপিনী প্রকটাখ্যনিত্যলীলা প্রকটিত করিয়া প্রপঞ্চ হইতে অপ্রপঞ্চে উক্ত লীলা অন্তর্দ্ধাপিত করিয়াছিলেন; ইহার বিবরণ শ্রীমদ্ভাগবতাদিমহাপুরাণে ও শ্রীগোপালচম্পূপ্রভৃতি লীলাগ্রন্থে দ্রষ্টব্য ॥ ৮৪ ॥

পূর্ব্ব পূর্ব্ব অবতারে মনু ও দশরথরূপে আবির্ভূত হইয়াছিলেন এবং তিনি ভবিষ্যতে কল্কিদেবের পিতা বিষ্ণুযশারূপে আবির্ভূত হইবেন। এইপ্রকার পদ্মপুরাণে বর্ণিত হইয়াছে। কল্কিদেবের মহিমা ব্রহ্মাণ্ড-পুরাণে বিশেষরূপে বর্ণিত হইয়াছে। কোন কোন পূর্ব্বাচার্য্যগণ প্রতি-কলিযুগেই বুদ্ধ ও কল্কির অবতার কীর্ত্তন করিয়াছেন। বৈবস্বত-মন্বন্তরে বামন অবধি কল্কিপর্য্যন্ত অষ্টসংখ্যক অবতার কথিত হইয়াছে। পূর্ব্বোক্তচতুঃসনহইতে কল্কিপর্য্যন্ত পঞ্চবিংশতি অবতার প্রতিকল্পেই প্রায় একবারমাত্র আবির্ভূত হইয়া থাকেন বলিয়া উহারা কল্পাবতার-নামে অভিহিত হন ॥ ৮৬ ॥

ইতি লীলাবতারনিরূপণ।

## অথ মন্বন্তরাবতার।

সাধারণতঃ বিভিন্নমন্বন্তরে যে যে বিভিন্নইন্দ্রশত্রু (অসুর) উৎপন্ন হয় তাহাদের বিনাশদ্বারা ইন্দ্রের সাহায্যার্থ ভগবান্‌মুকুন্দের দেবতাদিগের মধ্যে যে আবির্ভাব তাহাই **মন্বন্তরাবতার**। যজ্ঞ প্রভৃতি মন্বন্তরাবতারসকলের কল্পাবতারমধ্যে নিবেশ যুক্তিসঙ্গত হইলেও, ইহাঁরা যে যে মন্বন্তরে আবির্ভূত হয়েন সেই সেই মন্বন্তরকালপর্য্যন্ত পালন করাতেই, ইহাঁদিগকে মন্বন্তরাবতার বলা হইয়া থাকে। স্বায়ম্ভুব-প্রভৃতি চতুর্দ্দশমন্বন্তরে ক্রমিক যজ্ঞ অবধি বৃহদ্ভানুপর্য্যন্ত চতুর্দ্দশ মন্বন্তরাবতার কথিত হইয়াছেন। স্বায়ম্ভুব-মন্বন্তরাবতার **যজ্ঞের** বিষয় পূর্ব্বেই লীলাবতারমধ্যে নির্দ্দিষ্টহইয়াছে, এই হেতু তাঁহার নাম এইস্থানে (মন্বন্তরাবতারপ্রকরণে) আর লিখিত হইল না ॥ ৮৭ ॥

প্রথম স্বায়ম্ভুব-মন্বন্তরাবতার যজ্ঞ।
দ্বিতীয় স্বারোচিষীয়-মন্বন্তরে-**বিভু**। ১

যথা অষ্টমস্কন্ধে—ভগবান্ স্বারোচিষীয়-মন্বন্তরে বেদশিরানামক পিতা হইতে তুষিতানাম্নীজননীতে আবির্ভূতহইয়া বিভুনামে প্রসিদ্ধ

হইয়াছিলেন। অষ্টাশীতিসহস্রব্রহ্মচারিমুনিগণ ভগবান্ বিভুর নিকট কৌমারব্রহ্মচারীর ব্রত ( নৈষ্ঠিকব্রহ্মচর্য্য ) শিক্ষা করিয়াছিলেন ॥ ৮৮ ॥

### তৃতীয় উত্তমীয়মন্বন্তরে-**সত্যসেন**। ২

উত্তমীয়মন্বন্তরে ভগবান্ পুরুষোত্তম ধর্ম্মনামক পিতাহইতে সূনৃতানাম্নীমাতাতে সত্যব্রতপ্রভৃতি ভ্রাতৃবর্গের সহিত আবির্ভূত হইয়া **সত্যসেন** নামে বিখ্যাত হইয়াছিলেন। তিনি ইন্দ্রের সখা হইয়া মিথ্যাব্রত দুঃশীলদুরাত্মা যক্ষ ও রাক্ষস এবং প্রাণিপীড়ক ভূতগণকে বিনাশ করিয়াছিলেন ॥ ৮৯ ॥

### চতুর্থ তামসীয়মন্বন্তরে-**হরি**। ৩

তামস-মন্বন্তরেও ভগবান্হরিমেধানামক পিতা হইতে হরিণীনাম্নী জননীতে আবির্ভূত হইয়া **হরি নামে প্রসিদ্ধ হইয়াছিলেন।** ইনিই কুম্ভীরের মুখ হইতে গজেন্দ্রকে মোচন করিয়াছিলেন বলিয়া **হরি** এইনামে কথিত হইয়াছিলেন॥ সদাচারপরায়ণ-সাধুজন সর্ব্বপ্রকার অনিষ্টবিনাশের নিমিত্ত এই গজেন্দ্রমোক্ষণকারি-হরিকে স্মরণ করিয়া থাকেন ॥ ৯০ ॥

### পঞ্চমরৈবতীয়মন্বন্তরে—**বৈকুণ্ঠ**।

ভগবান্স্বয়ং শুভ্রনামক পিতা হইতে বৈকুণ্ঠানাম্নীজননীতে বৈকুণ্ঠ-নামক ভ্রাতৃগণের সহিত অংশতঃ আবির্ভূত হইয়া বৈকুণ্ঠনামে অভিহিত হইয়াছিলেন। ঐ বৈকুণ্ঠাখ্যভগবান্ স্বীয় স্বরূপশক্তিরূপা লক্ষ্মীদেবীকর্ত্তৃক প্রার্থিত হইয়া, তাঁহার প্রীতিকামনায় সর্ব্বলোক-

---

বিবৃতি।

সর্ব্বব্যাপক-সচ্চিদানন্দ-পরমেশ্বর যেরূপ বিশ্বমঙ্গলার্থ ব্রহ্মাণ্ডমধ্যে আবির্ভূত হন, তদভিন্ন তদ্ধামও তদ্রূপ অবতারকালে প্রপঞ্চমধ্যে অবতীর্ণ হইয়া থাকেন। শ্রীভগবানের সর্ব্ববিধ অবতারেও এইরূপ রীতি ॥৯১॥

নমস্কৃত বৈকুণ্ঠলোক কল্পনা করিয়াছিলেন। এস্থলে কল্পনা শব্দে শ্রীভগবানের অচিন্ত্যশক্তিপ্রভাবে সত্যলোকের উপরে সর্ব্বব্যাপী ও অব্যয় অপ্রাকৃত-মহাবৈকুণ্ঠধামের আবির্ভাবিতকরানকে বলা হইয়াছে ॥ ৯১ ॥

ষষ্ঠচাক্ষুষমন্বন্তরে—**অজিত**। ৫

ভগবান্ গর্ভোদশায়ী, চাক্ষুষনামক-ষষ্ঠমন্বন্তরে বৈরাজনামক-পিতাহইতে সম্ভূতিনাম্নীমাতাতে অংশত অবতীর্ণ হইয়া **অজিত** নামে অভিহিত হইয়াছিলেন। এই অজিতদেবই সমুদ্রমন্থনকালে কূর্ম্মমূর্ত্তিতে জলমধ্যে প্রবেশপূর্ব্বক ভ্রমমাণমন্দরপর্ব্বত ধারণ করিয়াছিলেন এবং সমুদ্রমন্থনকরিয়া দেবগণের জন্য **সুধা** আহরণ করিয়াছিলেন ॥ ৯২ ॥

## বামন।

বৈবস্বতনামক সপ্তমমন্বন্তরে ভগবান্ **বামন**রূপে আবির্ভূত হইয়াছিলেন ; পূর্ব্বে লীলাবতার প্রকরণে তাহা উক্ত হইয়াছে। অধুনা সাবর্ণিপ্রভৃতিমন্বন্তরে যে ভাবিসপ্তসংখ্যকমন্বন্তরাবতার অবতীর্ণ হইবেন তাঁহাদের বৃত্তান্ত কথিত হইতেছে ॥ ৯৩ ॥

অষ্টমসাবর্ণীয়মন্বন্তরে—সার্ব্বভৌম। ৬ ॥

ভগবান্ দেবগুহ্যনামক পিতা হইতে সরস্বতীনাম্নী মাতাতে সার্ব্বভৌম নামে প্রাদুর্ভূত হইয়া ইন্দ্রের নিকট হইতে স্বর্গরাজ্যরূপ-ইন্দ্রত্বপদ আহরণপূর্ব্বক বলিরাজাকে অর্পণ করিবেন ॥ ৯৪ ॥

নবমদক্ষসাবর্ণীয়ে—ঋষভ। ৭ ॥

ভগবান্ নবমমন্বন্তরে আয়ুষ্মৎনামক পিতাহইতে অম্বুধারানাম্নী মাতাতে আবির্ভূত হইয়া ঋষভ নামে অভিহিত হইবেন। ঐ সময়ে ইন্দ্র তৎকর্ত্তৃকসংরক্ষিত-ত্রৈলোক্যরাজ্য ভোগ করিবেন ॥ ৯৫ ॥

দশমব্রহ্মসাবর্ণীয়ে—**বিষ্বক্‌সেন**। ৮ ॥

দশমমন্বন্তরে ভগবান্ হরি অংশতঃ বিশ্বজিৎ ও বিষূচিনামকজনক ও জননীতে **বিষ্বক্‌সেন নামে** অবতীর্ণ হইয়া শম্ভুনামক ইন্দ্রের সহিত সখ্যতা করিবেন ॥ ৯৬ ॥

একাদশধর্ম্মসাবর্ণীয়মন্বন্তরে—**ধর্ম্মসেতু**॥ ৯ ॥

একাদশমন্বন্তরে ভগবান্ আর্য্যকনামকপিতা হইতে ও বৈধৃতিনাম্নী মাতাতে অংশতঃ আবির্ভূত হইয়া **ধর্ম্মসেতু** নামে প্রসিদ্ধি লাভ করিয়া ত্রিলোক পালন করিবেন ॥ ৯৭ ॥

দ্বাদশরুদ্রসাবর্ণীয়মন্বন্তরে—**সুধামা**। ১০ ॥

রুদ্রসার্ণিনামক-দ্বাদশমন্বন্তরে শ্রীহরি সত্যসহানামক-পিতাহইতে সুনৃতানাম্নীজননীতে অংশতঃ **সুধামা** নামে আবির্ভূত হইয়া সেই মন্বন্তর পালন করিবেন ॥ ৯৮ ॥

ত্রয়োদশ-দেবসাবর্ণীয়মন্বন্তরে—**যোগেশ্বর** ॥ ১১ ॥

দেবসাবর্ণিনামে প্রসিদ্ধমন্বন্তরে হরি দেবহোত্রনামক-পিতা হইতে বৃহতী নাম্নী মাতাতে অংশতঃ অবতরণপূর্ব্বক **যোগেশ্বর** নামে বিখ্যাত হইয়া ইন্দ্রের বা সূর্য্যের উপকারক হইবেন ॥ ৯৯ ॥

চতুর্দ্দশ-ইন্দ্রসাবর্ণীয়মন্বন্তরে—**বৃহদ্ভানু** ॥ ১২ ॥

হে মহারাজ ইন্দ্রসাবর্ণিনামক-চতুর্দ্দশমন্বন্তরে শ্রীহরি সত্রায়ণনামক পিতা হইতে বিনতানাম্নীজননীতে অংশতঃ আবির্ভাবপূর্ব্বক **বৃহদ্ভানু** নামে বিখ্যাত হইয়া কর্ম্মমার্গ বিস্তার করিবেন॥ পূর্ব্বে কল্পাবতার প্রকরণে যজ্ঞমূর্ত্তি ভগবান্ এবং বামনদেবের নিরূপণ করা হইয়াছে। এই স্থানে উক্ত দুই অবতারের পুনর্ব্বার গণনা করিলে পুনরুক্তিদোষ হয়; অতএব মন্বন্তরাবতার, সংখ্যায় দ্বাদশটী বর্ণিত হইলেন ॥ ১০০ ॥

ইতিমন্বন্তরাবতার।

## অথ যুগাবতার।

শ্রীহরি সত্যযুগে, বর্ণে ও নামে শুক্ল, ত্রেতায় রক্ত, দ্বাপরে শ্যাম, এবং কলিযুগে কৃষ্ণ বলিয়া উক্ত হইয়া থাকেন। যে মন্বন্তরে যিনি মন্বন্তরাবতার হয়েন তিনিই সেই মন্বন্তরের যুগবিশেষে ( সত্যত্রেতাদি যুগে ) উপাসনাবিশেষের প্রচারার্থ ক্রমশঃ যুগাবতার হইয়া থাকেন॥ ১০১॥

ইতি যুগাবতার।

## অবতার সংখ্যা।

কল্পাবতার-পঞ্চবিংশতি, মন্বন্তরাবতার-দ্বাদশ, যুগাবতার-চতুষ্টয়, সমুদায়ে একচত্বারিংশৎ অবতার উক্ত হইয়াছে॥ ১০২॥ ব্রাহ্ম-অবধি পাদ্মপর্য্যন্তকল্পসমূহ সহস্র সহস্রবার অতীত হইয়াছে, বর্ত্তমান এইকল্প **শ্বেতবরাহ** নামে উক্ত হইয়া থাকে॥ ১০৩॥ ব্রাহ্মকল্পের প্রথম-স্বায়ম্ভুবমন্বন্তরে সনক, সনন্দন সনাতন, সনৎকুমার ও শ্রীনারদ-অবধি পৃথু-পর্য্যন্ত ত্রয়োদশটীর ও চাক্ষুষমন্বন্তরাদিতে নৃসিংহাদি-দ্বাদশটীর আবির্ভাব হইয়াছিল॥ ১০৪॥ প্রায় প্রতিকল্পেই স্বায়ম্ভুবাদিনামক মনুগণও যজ্ঞাদিনামক মন্বন্তরাবতারগণ আবির্ভূত হইয়া থাকেন॥ ১০৫॥ বিষ্ণুধর্ম্মোত্তর-নামকপুরাণশাস্ত্রে মার্কণ্ডেয়ের প্রতি বজ্রনামক যদুবংশীয় রাজার প্রশ্নও সেইরূপ যথা; হে দ্বিজ! আপনি যে চতুর্দ্দশমনুর বিষয় বর্ণনা করিলেন, উহারাই কি প্রতিকল্পে জন্মলাভ করেন, অথবা অন্য-কোনব্যক্তিরা মনুহইয়া থাকেন, আমার এই সংশয় ছেদন করুন॥ ১০৬॥ শ্রীমার্কণ্ডেয়ঋষির উত্তর—হে মহারাজ! পূর্ব্বোক্ত এই চতুর্দ্দশমনুগণের তুল্যনামা চতুর্দ্দশমনুগণই প্রায় প্রতিকল্পে জন্মলাভ করিয়া থাকেন, এ বিষয়ে কোন সংশয় নাই। তুমি সকল-কল্পকে ও চতুর্দ্দশমনুগণকে একরূপই জানিবে। তবে পরমেশ্বরের কৃপায় কখনও বা কোন কোন অংশে বিভিন্ন হইয়া থাকে॥ ১০৭॥

## বিবৃতি।

মনুষ্যলোকের পরিমাণে ৩৬০ বৎসরে দেবলোকের একবৎসর হয়। এইরূপ দেবপরিমাণে দ্বাদশসহস্রবৎসরে সত্য, ত্রেতা, দ্বাপর ও কলি এই চতুর্যুগ হয়। অর্থাৎ সন্ধ্যা ও সন্ধ্যাংশের সহিত সত্যযুগের পরিমাণ ৪৮০০ চারি হাজার আটশত। ঐরূপ দেবপরিমাণে ৩৬০০ তিন হাজার ছয়শত বৎসরে ত্রেতাযুগ, ও ২৪০০ দুই হাজার চারিশত বৎসরে দ্বাপরযুগ এবং ঐরূপ ১২০০ এক হাজার দুইশত বৎসরে কলিযুগ হয়। উক্ত চতুর্যুগকে দিব্যযুগ বলে। উক্ত দিব্যযুগ কিঞ্চিদধিক একসপ্ততিবার হইলে তাহাকে মন্বন্তর বলে। এইরূপ চতুর্দ্দশ মন্বন্তরে এক কল্প হয়। চতুর্দ্দশমন্বন্তরের নাম যথা—স্বায়ম্ভুব, স্বারোচিষ, ঔত্তম, তামস, রৈবত, চাক্ষুষ, বৈবস্বত, সাবর্ণি, দক্ষসাবর্ণি, ব্রহ্মসাবর্ণি, ধর্ম্মসাবর্ণি, রুদ্রসাবর্ণি, দেবসাবর্ণি, ইন্দ্রসাবর্ণি। উক্ত চতুর্দ্দশমন্বন্তরাত্মককল্পে ব্রহ্মার একদিন হয়। এক কল্পের অন্ত হইলে ব্রহ্মার রাত্রি হয়; ইহারই নাম নৈমিত্তিক বা দৈনন্দিন প্রলয়। এইরূপ ত্রিশটীকল্পে ব্রহ্মার একমাস হয়। কল্পসকলের নাম যথা—শ্বেতবরাহ, নীললোহিত, বামদেব, গাথান্তর, রৌরব, প্রাণ, বৃহৎ, কন্দর্প, সদ্য, ঈশান, ধ্যান, সারস্বত, উদান, গরুড়, কৌর্ম্ম, এইরূপ পোনের চান্দ্রদিনে ব্রহ্মার এক শুক্লপক্ষ হয় ইহাই ব্রহ্মার পূর্ণিমাতিথি। নরসিংহ, সমাধি, আগ্নেয়, বিষ্ণুজ, বংশ, সোমবংশ, ভাবন, বৈকুণ্ঠ, আর্চ্চিষ, বল্মীকল্প, রথান্তর, বৈরাজ, গৌরী, মাহেশ্বর, ও পিতৃকল্প, এই পঞ্চদশ চান্দ্রদিনে ব্রহ্মার কৃষ্ণপক্ষ হয় ইহাকেই তাঁহার অমাবস্যা বলা হয়। এইরূপ দুইপক্ষে ব্রহ্মার একমাস হয়। এইরূপ দ্বাদশমাসে ব্রহ্মার এক বৎসর হয়। এইরূপ পরিমাণে একশত বৎসর ব্রহ্মার পরমায়ু। এইরূপ ব্রহ্মার পরমায়ুর নাম পর। ব্রহ্মার পঞ্চাশৎ বর্ষে **এক পরার্দ্ধ।** এইরূপ প্রথমপরার্দ্ধের বা ব্রহ্মার পঞ্চাশৎ-বৎসরের অন্তে গর্ভোদশায়ি-বিষ্ণুর নাভিসরোবরহইতে চতুর্দ্দশলোকাত্মক একপদ্ম উৎপন্ন হয় ও ঐ পদ্মহইতে তৎকল্পে ব্রহ্মার আবির্ভাব হয় বলিয়া এই কল্পকে পাদ্মকল্প বলে। সম্প্রতি ব্রহ্মার দ্বিপরার্দ্ধের প্রথমশ্বেতবরাহকল্পের বৈবস্বত মন্বন্তরীয়অষ্টাবিংশতিচতুর্যুগ চলিতেছে। ব্রহ্মার দ্বিপরার্দ্ধকালের অন্তে প্রাকৃতিক-প্রলয় হয়। ঐ প্রলয়ে নিখিলপ্রপঞ্চ, স্বস্বকারণপরম্পরায় প্রকৃতিতে বিলীন হয়। তৎকালে ব্রহ্মার ভগবদ্ধামে গতি হইয়া থাকে ও অমুক্তজীবরাশি, প্রকৃতির সহিত শ্রীভগবানে লীন হইয়া থাকে ॥ ১০৭ ॥

## প্রকারান্তরে অবতার চতুর্ব্বিধ।

আবেশ, প্রাভব, বৈভব ও পরাবস্থভেদে অবতার চতুর্ব্বিধ। তন্মধ্যে পূর্ব্বোক্তরীতি অনুসারে আবেশাবতারসকল বুঝিতে হইবে, যথা চতুঃসন, নারদ, পৃথু, পরশুরাম, কল্কী, প্রভৃতি ॥ ১০৮ ॥

পদ্মপুরাণে যথা—ভগবান্ হরি, সনৎকুমারাদি চারিজনে ও নারদে আবিষ্ট হইয়াছিলেন। সেই পদ্মপুরাণে পুনরায় বলিয়াছেন—শঙ্খচক্র-ধারী চতুর্ভুজ-বিষ্ণু পরশুরামে আবিষ্ট হইয়াছিলেন। হে দুর্গে! ভগবান্-বিষ্ণুর শক্ত্যাবেশাবতার-মহাত্মা-পরশুরামের কার্ত্তবীর্য্যার্জ্জুন-বধাদিচরিত্র তোমাকে বলিলাম ॥ ১০৯ ॥

বিষ্ণুধর্ম্মোত্তরে কল্কী যে আবেশাবতার তাহা পরিদৃষ্ট হইয়া থাকে। যথা—পরদেবতা শ্রীহরি, সত্য, ত্রেতা ও দ্বাপর যুগেই প্রত্যক্ষরূপে (প্রকাশ্য ভাবে) ব্রহ্মাণ্ডমধ্যে অবতীর্ণ হয়েন; কলিযুগে প্রত্যক্ষরূপে আবির্ভূত হন না। এই নিমিত্তই তিনি ত্রিযুগ নামে অভিহিত হইয়া থাকেন। কলিযুগের অন্তে ভগবান্ বাসুদেব, বেদজ্ঞ-কল্কিতে অনুপ্রবিষ্ট হইয়া জগৎপালন করিয়া থাকেন। ভগবান্ কলিযুগে পূর্ব্বোৎপন্ন ও ব্রহ্মবাদিরূপে প্রসিদ্ধ কল্কীপ্রভৃতি মহত্তম-জীবে প্রবেশপূর্ব্বক স্বীয় অভিপ্রেত বিশ্বপালনাদিরূপ-কার্য্যসম্পন্ন করিয়া থাকেন। অতএব যোগাজীববিশেষে ঈশ্বরের আবেশবশতঃ; যে সনকাদিচতুঃসন, নারদ, পৃথু এবং কল্কীপ্রভৃতিকে অবতার বলা হয় তাহা ঔপচারিক অর্থাৎ গৌণ ॥ ১১০ ॥

## অথ প্রাভব ও বৈভব।

শ্রীহরির পরাবস্থাহইতে ন্যূন হইয়াও যাঁহাদিগের রূপ তাঁহার স্বরূপ, তাঁহাদিগকে প্রাভব ও বৈভব বলে। শক্তির অভিব্যক্তির তারতম্যানুসারেই তাঁহাদিগের প্রাভব ও বৈভব নাম হইয়া থাকে। অর্থাৎ প্রাভবে যাদৃশশক্তির প্রকাশ হয় বৈভবে তদপেক্ষায় অধিক-শক্তির প্রকাশ হইয়া থাকে ॥ ১১১ ॥

তন্মধ্যে প্রাভব আবার দ্বিবিধ। একপ্রকার প্রাভব অল্পকালমাত্র আবির্ভূত হইয়া পুনরায় অপ্রকট হইয়া থাকেন। যেমন মোহিনী, হংস এবং শুক্ল ও রক্ত প্রভৃতি যুগাবতার চতুষ্টয়। অন্যপ্রকারের প্রাভব, দীর্ঘকালব্যাপিয়া প্রপঞ্চে প্রকট থাকেন। ইহাঁরা শাস্ত্রপ্রণয়নকর্ত্তা ও ইহাদিগের আচরণ প্রায়ই মুনিদিগের ন্যায়। যেমন ধন্বন্তরি, ঋষভ, কৃষ্ণদ্বৈপায়ন ব্যাস, দত্তাত্রেয় এবং কপিল। শাস্ত্রদৃষ্টিদ্বারাই উক্ত দ্বিবিধপ্রাভবের জ্ঞান হইয়া থাকে ॥ ১১২ ॥

মৎস্য, কূর্ম্ম, বরাহ, হয়গ্রীব নরনারায়ণ, পৃশ্নিগর্ভ, বলরাম, এবং যজ্ঞপ্রভৃতি চতুর্দ্দশমন্বন্তরাবতার, সাকল্যে এই একবিংশতি অবতারকে বৈভবাবস্থ বলা হয় ॥ ১১৩ ॥

এই একবিংশতি বৈভবের মধ্যে বাসুদেবাদি নবব্যূহের অন্তর্গতরূপে নির্দ্দিষ্ট যে বরাহ ও হয়গ্রীব এবং মন্বন্তরাবতারের মধ্যে শ্রেষ্ঠ যে হরি, বৈকুণ্ঠ, অজিত এবং বামন; এই ছয়টী অবতার, বৈভবাবস্থ হইলেও পরাবস্থ সদৃশ ॥ ১১৪ ॥

## কতিপয় অবতারগণের ব্রহ্মাণ্ডান্তর্বর্ত্তিধাম সমূহ।

উপরোক্ত অবতারসমূহের মধ্যে কতিপয়ের (অবতারের) ব্রহ্মাণ্ডমধ্যে যে যে স্থানে যে যে ধাম বিরাজমান, বিষ্ণুধর্ম্মোত্তরাদিশাস্ত্র বাক্যানুসারে তাহা প্রমাণিত হইতেছে ॥ ১১৫ ॥

তথাহি—সেই প্রসিদ্ধ তলাতলের উপরিভাগে তিনকোটিসপ্ত-পঞ্চাশৎলক্ষ-চতুর্দ্দশসহস্রতিনশতযোজনপরিমিত মহাতলনামেপ্রসিদ্ধ-স্থান বিদ্যমান রহিয়াছে। উহার ভূমি রক্তবর্ণ ও উহা সপ্তপাতালের গণনায় পঞ্চম। সেই মহাতলে পঞ্চযোজনবিস্তৃত একটী সরোবর আছে। উহাতে কূর্ম্মরূপী হরি সাক্ষাৎ বাস করিতেছেন ॥১১৬॥

উহার উপরিভাগে রসাতল। রসাতলের পরিমাণ মহাতলসদৃশ। ঐ স্থানে তিনশতযোজনপরিমিত একটী দিবাসরোবর আছে। ঐ সরোবরে মৎস্যরূপী-হরি বাস করেন ॥ ১১৭ ॥

নরনারায়ণ বদরিকাশ্রমে বাস করেন ॥ ১১৮ ॥

নররূপিবরাহের বাসস্থান মহর্লোক। তাঁহার বাসস্থানের পরিমাণ পঞ্চত্রিংশল্লক্ষযোজন ॥ ১১৯ ॥

শেষের (অনন্তদেবের) যে বসতিস্থান তাহাই স্বপ্রকাশ বরাহ-লোক। কোন কোন টীকাকারের মতে নৃবরাহের বাসস্থানের পরিমাণ ত্রিংশৎলক্ষযোজন ও অনন্তদেবের বসতিস্থান পঞ্চলক্ষযোজন ॥ ১২০ ॥

চতুষ্পদবরাহের বসতিস্থান অনন্তদেবের বসতিস্থানসদৃশ। উহা স্বপ্রকাশ অর্থাৎ চিন্ময়। সর্ব্বলোকের অধোভাগে এই মনোহরলোক বিদ্যমান। ভগবান্ চতুষ্পাদশ্বেতবরাহরূপে ঐস্থানে বাস করিয়া থাকেন ॥ ১২১ ॥

ঐ লোকের উপরিভাগে **গভস্তিতল** নামক একটী লোক আছে। উহার পরিমাণ শ্বেতবরাহলোকসদৃশ। ঐ স্থানের ভূমি পীতবর্ণ ও উহা পাতালগণনায় চতুর্থ। সেইস্থানে হয়গ্রীব-ভগবান্ বাস করেন। তাঁহার দেহকান্তি অসংখ্যচন্দ্রসদৃশ ও বিভূষণ-স্বর্ণময় ॥ ১২২ ॥

পৃশ্নিগর্ভের বাসস্থান জনলোকের উপরিভাগে ॥ ১২৩ ॥

শ্রীবৃন্দাবন,মথুরা, দ্বারকা ও গোলোকধামে শ্রীকৃষ্ণের সহিত বলরাম নিত্যই বাস করিয়া থাকেন ॥ ১২৪ ॥

এই বলরামের অংশভূত-মহীধারী-সঙ্কর্ষণ (অনন্তদেব) স্বয়ং পাতালে বাস করিয়া থাকেন। পাতালবাসী এই তালধ্বজ (সঙ্কর্ষণ) বাগ্মী (সনকাদিমহর্ষিগণের প্রতি শ্রীমদ্ভাগবতের উপদেশকারী)। ইহার কণ্ঠদেশে বনমালা সুশোভিত এবং ইনি মস্তকে নিত্যই রত্নচিত্রিত ফণাবলী ধারন করিয়া থাকেন। ইনি লাঙ্গল, মুষল ও খড়্গধারী ও নীলাম্বর বিভূষিত ॥ ১২৫ ॥

হরিনামক-তামস-মন্বন্তরাবতারের স্থান **জনলোকের** উপরিভাগে এবং চিত্রকূটপর্ব্বতে। রৈবতমন্বন্তরাবতার-মহাত্মা বৈকুণ্ঠের বাসস্থান স্বর্গে ও নিজে যে বৈকুণ্ঠধাম, ব্রহ্মাণ্ডমধ্যে আবিষ্কার করিয়াছেন

সেই ধামে। চাক্ষুষমন্বন্তরাবতার-অজিতের বাসস্থান ধ্রুবলোকে ও বৈবস্বতমন্বন্তরাবতার-মহাত্মা-**বামন**দেবের বাসস্থান **ভুবর্লোকে** ॥১২৬

ত্রিবিক্রমের ( বামনদেবের ) আরও তিনটী বাসস্থান আছে। তন্মধ্যে তপোলোকে একটী ও ব্রহ্মলোকস্থিতনারায়ণাশ্রম এবং ব্রহ্মলোকের উপরিভাগে স্বয়ং আবিষ্কৃত বৈকুণ্ঠলোক। হরিবংশ-নামকগ্রন্থে দেবরাজ-ইন্দ্র, শ্রীনারদকে এই লোকের কথা বলিয়াছিলেন। হে ভগবন্ ( নারদ ) ভগবান্ শ্রীবিষ্ণু পাদপ্রহারে আমার এই স্বর্গলোককে ভগ্ন করিয়া, স্বর্গের উপরিতন তপোলোক হইতে সত্যলোক পর্য্যন্ত লোকসকলে দিব্যধামসমূহ আবিষ্কার করিয়াছেন ॥ ১২৭ ॥

সকলঅবতারেরই পরমাশ্চর্য্যবাসস্থান পরব্যোমে নিত্য-বিরাজিত ; শাস্ত্রে এইরূপ নিরূপণ করিয়াছেন। পদ্মপুরাণেও সেইরূপ বলিয়াছেন— নিত্যবৈকুণ্ঠধামে পরমোজ্জ্বল ( স্বপ্রকাশ-সচ্চিদানন্দবিগ্রহ ) মৎস্য ও কূর্ম্মপ্রভৃতিঅবতারগণ সর্ব্বদা বিরাজমান রহিয়াছেন ॥ ১২৮ ॥

ইতি অবতার ও অবতারগণের স্থান নিরূপণ ॥

## অথ শ্রীকৃষ্ণের বদরীশ-নারায়ণাবতারত্ব ও উপেন্দ্রাবতারত্বখণ্ডন ॥

শাস্ত্রার্থানভিজ্ঞ কতকগুলিলোক, স্বয়ংরূপ-শ্রীকৃষ্ণের উপরে যে সকল কুতর্কের অবতারণা করিয়া থাকে, অধুনা গ্রন্থকার তাহা খণ্ডন করিতেছেন। যথা—অনন্তর যাঁহারা শাস্ত্রের যথার্থ-সিদ্ধান্ত, সম্যক্ বিচার না করিয়া আপাততঃ প্রতীয়মান অর্থগ্রহণ করেন সেই সকল শাস্ত্রসিদ্ধান্তানভিজ্ঞ পণ্ডিতম্মন্য-ব্যক্তিদিগের নিকটে, শ্রীকৃষ্ণ-স্বয়ংরূপ হইয়াও শাস্ত্রের কোনস্থানে বদরীনারায়ণের ও কোনস্থানে উপেন্দ্রের অবতাররূপে প্রতীয়মান হইয়া থাকেন ॥ ১২৯ ॥

যথা স্কন্দপুরাণে—শ্রীহরির যে অংশদ্বয়, নর ও নারায়ণনামে অভিহিত হইয়া ধর্ম্মপুত্ররূপে আবির্ভূত হইয়াছিলেন তাঁহারাই

চন্দ্রবংশপ্রাপ্তহইয়া শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনরূপে প্রাদুর্ভূতহইয়াছেন। (এইরূপ শ্লোকার্থ পূর্ব্বপক্ষিদিগের) সিদ্ধান্তপক্ষের অর্থ যথা—শ্রীহরির অংশমূর্ত্তি, ধর্ম্মপুত্রনরনারায়ণ, চন্দ্রবংশে অবতীর্ণ শ্রীকৃষ্ণও অর্জ্জুনে প্রবিষ্ট হইয়া প্রাদুর্ভূত হইয়াছিলেন। অথবা যে নরনারায়ণনামক ধর্ম্মের পুত্রদ্বয়, পূর্ব্বে অনিরুদ্ধ হইতে অবতীর্ণ হইয়াছিলেন, শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন, অবতারকালে সেই ধর্ম্মপুত্র-নরনারায়ণকে আপনাতে প্রবেশ করাইয়া চন্দ্রবংশে অবতীর্ণ হইয়াছিলেন। স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ অবতীর্ণ হইলে, স্বাংশ ও কলাবতারগণ তাঁহাতে প্রবিষ্ট হইয়া তৎকালে অবতীর্ণ হন, শাস্ত্রে ইহাই নির্ণীত হইয়াছে। চতুর্থ-স্কন্ধেও উক্ত হইয়াছে—ভগবান্ শ্রীহরির (অনিরুদ্ধের) অংশভূত নর ও নারায়ণ, পৃথিবীতে আগমনপূর্ব্বক ভূভারহরণার্থ, কৃষ্ণ ও অর্জ্জুনরূপে আবির্ভূত হইয়াছিলেন। (ইহাই পূর্ব্বপক্ষিগণের সম্মত অর্থ) সিদ্ধান্তার্থ যথা—ভগবান্ শ্রীহরির অংশমূর্ত্তি নর ও নারায়ণ, দ্বাপর ও কলিযুগের সন্ধিক্ষণে বাসুদেবে ও অর্জ্জুনে প্রবিষ্ট হইয়াছিলেন। এই মতের পোষক দশমস্কন্ধের পদ্য যথা—নরভ্রাতা পুরাণপুরুষ নারায়ণঋষি (শ্রীকৃষ্ণ) শাস্ত্রবিধি অনুসারে দেবর্ষিবর্য্য নারদকে পূজা করিয়া অমৃততুল্য মধুরবাক্যদ্বারা সম্ভাষণপূর্ব্বক বলিয়াছিলেন, হে প্রভো! আমি আপনার সন্তোষজনক কি কার্য্য করিব। (পূর্ব্বপক্ষিদিগের মতে ইহাই অর্থ) বাস্তবার্থ যথা—পুরাণঋষি (ব্রহ্মার প্রতি সৃষ্টির প্রথমে বেদের উপদেষ্টা) অর্জ্জুনের সহচর, সর্ব্বতত্ত্বাশ্রয় পরমপুরুষ-নারায়ণ, শ্রীকৃষ্ণ দেব (ক্ষত্রিয়লীলাপরায়ণ) দেবর্ষিবর্য্য নারদকে ক্ষত্রিয়জাত্যুক্তবিধিঅনুসারে পূজাপূর্ব্বক হে প্রভো! (ক্ষত্রিয়-জাতিআমাদেরকুলগুরো!) ভগবত্তত্ত্বজ্ঞ আপনার সন্তোষার্থ কি করিব এইপ্রকার অমৃতমধুর-পরিমিতবাক্যদ্বারা অভিভাষণপূর্ব্বক বলিয়াছিলেন ॥ ১৩০ ॥

উপেন্দ্রাবতারত্ববিষয়ে হরিবংশে ইন্দ্রের বাক্য যথা—হে মুনে! যে যজ্ঞভাগ আমি পূর্ব্বে বিষ্ণুকে প্রদান করিতাম্ অধুনা সেই যজ্ঞভাগ বামনাবতার এই কৃষ্ণকেই দান করিয়াছি। হে নারদ! আমি

ভালবাসাবশতঃ শ্রীকৃষ্ণকে কনিষ্ঠভ্রাতা বামনবলিয়া মনে করি। পূর্ব্বপক্ষিদিগের এইরূপ অবাস্তবার্থ খণ্ডনের জন্য গ্রন্থকারের সিদ্ধান্ত যথা—পূর্ব্বপক্ষিগণ শ্রীকৃষ্ণকে যে বদরীনারায়ণের ও বামনদেবের অবতার বলিয়া নির্দেশ করেন ঐরূপ সিদ্ধান্ত শাস্ত্রবিরুদ্ধ। যেহেতু শাস্ত্রে বদরীনারায়ণ ও বামনদেবকে অংশরূপে এবং শ্রীকৃষ্ণকে পরাবস্থরূপে ( স্বয়ং ভগবান্‌রূপে ) নির্ণয় করিয়াছেন। এই গ্রন্থে "এতে চাংশকলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্" ইত্যাদি ভাগবতীয় শ্লোকদ্বারা বদরীনারায়ণকে অংশাবতাররূপে নির্দ্দেশ করিয়াছেন এবং হরিবংশেও বামনদেবের অংশাবতারত্ব পরিদৃষ্ট হওয়া যায়। হরিবংশে সেইরূপ শ্রীনারদের বচন যথা—পূর্ব্বকালে পরমাত্মা বিষ্ণু অদিতিদেবীর তপস্যাদ্বারা আরাধিত হন ও সেই তপস্যায় পরিতুষ্ট হইয়া তাঁহাকে বরদানে উদ্যত হইলে অদিতি বলিলেন হে সুরোত্তম! আমি তোমার সদৃশ পুত্র ইচ্ছা করি। তখন বিষ্ণু বলিলেন ত্রিভুবনে আমার সমান অপর কোনপুরুষ নাই। অতএব আমিই অংশতঃ তোমার পুত্র হইব। অনন্তর শ্রীকৃষ্ণের পরাবস্থত্ব, অগ্রে সুস্পষ্টরূপে বর্ণিত হইবে। পরাবস্থ শব্দে শাস্ত্র সম্পূর্ণাবস্থকে নির্ব্বাচন করিয়াছেন। যেহেতু শ্রীকৃষ্ণ পরাবস্থ ( সম্পূর্ণাবস্থাপন্ন ) সেই হেতু তাঁহাকে বদরীশ-নারায়ণ ও উপেন্দ্রের ( বামনদেবের ) অংশরূপে নির্দ্দেশ করা অসঙ্গত॥ ১৩২॥

## অধুনা শ্লোকসমূহের বাস্তবার্থ স্থাপন ও শ্রীকৃষ্ণের স্বয়ংরূপত্ব প্রতিপাদন॥

পূর্ব্বপক্ষিগণ যে সকল শাস্ত্রবচনের আপাততঃ প্রতীয়মান অর্থদ্বারা শ্রীকৃষ্ণের বদরীনারায়ণাবতারত্ব ও উপেন্দ্রাবতারত্ব নির্দ্দেশ করেন অধুনা গ্রন্থকার সেই সকল শাস্ত্রীয়বচনের শ্রীকৃষ্ণের পরাবস্থানুযায়িনী গতি প্রদর্শন করাইতেছেন। তম্মধ্যে "ধর্ম্মপুত্রৌ হরেরংশৌ" ইত্যাদি শ্লোকের যথার্থবোধিনীকারিকা যথা—সেই স্বয়ংরূপ শ্রীকৃষ্ণ ও

অর্জ্জুন, ধর্ম্মপুত্র নর ও নারায়ণকে আত্মসাৎ (আপনাতে প্রবেশ করাইয়া) চন্দ্রবংশে অবতীর্ণ হইয়াছিলেন। **"তাবিমৌ"** ইত্যাদি শ্লোকের কারিকা—শ্রীহরির অংশভূত নর ও নারায়ণ, দ্বাপরযুগের শেষভাগে শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনে প্রবিষ্ট হইয়াছিলেন। **"সংপূজ্য"** ইত্যাদি শ্লোকের কারিকা—ব্রাহ্মকল্পের আদিতে ব্রহ্মাকে বেদ উপদেশ করিয়াছিলেন বলিয়া যিনি পুরাণঋষি নামে অভিহিত হয়েন ও নার অর্থাৎ সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই পুরুষত্রয়ের আশ্রয় বলিয়া যিনি নারায়ণ নামে উক্ত হয়েন এবং অবতারকালে মনুষ্যলোকের সহচর বলিয়া যিনি নরসখা নামে কথিত হয়েন; সেই শ্রীকৃষ্ণ, ভগবান্ হইয়াও মনুষ্যধর্ম্মানুকরণে শ্রীনারদঋষিকে পূজা করিয়াছিলেন। যদ্যপি শ্রীকৃষ্ণ বদরীনারায়ণরূপ-অংশমূর্ত্তিতে নারদেরও গুরু, তথাপি ক্ষত্রিয়জাতিতে অবতীর্ণহেতু ক্ষাত্রধর্ম্মের অনুকরণ করিয়া, তাহার পূজা করিয়াছিলেন। **"ঐন্দ্রং বৈষ্ণবং"** ইত্যাদি শ্লোকের বাস্তবার্থবোধিকা কারিকা যথা—ইন্দ্র অতিপাণ্ডিত্যের অভাববশতঃ ও মাৎসর্য্যের অনুবর্ত্তী হইয়া, এই কথা বলিয়াছিলেন। পূর্ব্বোক্তকারণে স্বয়ংরূপ-শ্রীকৃষ্ণ, স্বাংশভূত বদরী-নারায়ণ ও বামনদেবের অবতার, এইরূপ-অপসিদ্ধান্ত কোন প্রকারেই সম্ভাবিত হইতে পারে না ॥ ১৩৩ ॥

## অথ পরাবস্থ।

পদ্মপুরাণে যথা—নৃসিংহ, রাম ও শ্রীকৃষ্ণে; ঐশ্বর্য্য, বীর্য্য, যশঃ, শ্রী, জ্ঞান ও বৈরাগ্য পরিপূর্ণভাবে বিদ্যমান। যেমন দীপহইতে দীপান্তরের উৎপত্তি হইলেও, সকল দীপই দীপাংশে সমান, তদ্রূপ স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণ হইতে, রাম ও নৃসিংহদেবের আবির্ভাব হইলেও, উক্ত তিনতত্ত্বই ষড়ৈশ্বর্য্যপূর্ণ। বস্তুতঃ নৃসিংহ, রাম ও শ্রীকৃষ্ণের উত্তরোত্তর ষড়ৈশ্বর্য্যপূর্ণত্ব অভিব্যক্ত হইলেও অর্থাৎ ভগবত্তাসাধারণ্যে তিনতত্ত্বে ষড়ৈশ্বর্য্য বিদ্যমান থাকিলেও শ্রীকৃষ্ণের স্বয়ংভগবত্তা বিধায় ষড়ৈশ্বর্য্য-পরিপূর্ণত্ব তাঁহাতেই সম্ভব; তবে যে এস্থলে ত্রিবিধতত্ত্বের সামান্যাকারে পরাবস্থত্ব নির্দ্দেশ, উহা প্রাতীতিকমাত্র ॥ ১৩৪ ॥

## অথ নৃসিংহ।

তন্মধ্যে নৃসিংহ যথা—যিনি প্রহ্লাদের হৃদয়াহ্লাদকারী ও ভক্তসমূহের অবিদ্যাবিদারক, যাঁহার অঙ্গকান্তি শরচ্চন্দ্রের সদৃশ, সেই সিংহবদন হরিকে বন্দনা করি। যাঁহার বদনে সরস্বতী ও বক্ষঃস্থলে লক্ষ্মী এবং হৃদয়ে জ্ঞানশক্তি বিরাজমান, আমি সেই নৃসিংহদেবকে ভজনা করি। যাঁহার গম্ভীরগর্জ্জনারম্ভ, ব্রহ্মাকে বা লক্ষ্মীদেবীকে স্তম্ভিত করিয়াছিল, নারদঋষি যুধিষ্ঠিরের নিকট সেই স্তম্ভপুত্র ( স্ফটিকস্তম্ভ-হইতেআবির্ভূত ) নৃসিংহদেবের ক্রোধ বর্ণনা করিয়াছিলেন ॥ ১৩৫ ॥

যথাসপ্তমে—সেই নৃসিংহদেবের স্কন্ধরোমদ্বারা আহত হইয়া মেঘসকল স্বস্থানচ্যুত, ও রবিপ্রভৃতি গ্রহগণ তাঁহার নেত্রজ্যোতির্দ্বারা নষ্টপ্রভ, এবং নিশ্বাসবায়ুদ্বারা সমুদ্রসকল বিক্ষোভিত হইয়াছিল। যাঁহার আক্রোশধ্বনিতে ভীত হইয়া দিগ্‌গজসমূহ স্বীয়স্থান পরিত্যাগ করিয়াছিল। আর শটার ( স্কন্ধস্থরোমের ) আঘাতে বিক্ষিপ্তবিমানাবলীদ্বারা আকাশমার্গ পরিব্যাপ্ত হইয়াছিল ও যাঁহার পাদাঘাতে পরিপীড়িতা পৃথিবী স্বস্থানচ্যুত, বেগদ্বারা পর্ব্বতসকল উৎপাতিত এবং অঙ্গকান্তিদ্বারা আকাশ ও দিক্ সকল নিষ্প্রভ হইয়াছিল ॥ ১৩৬ ॥

সিংহ যেমন অন্য ব্যাঘ্রভল্লুকাদির নিকট উগ্র ( উৎকট ) হইয়াও স্বীয় সন্তানদিগের নিকট অনুগ্র ( শীতল ), তদ্রূপ এই নৃসিংহদেব অন্যের ( অভক্তের ) নিকট উগ্র হইয়াও স্বীয় ভক্তের নিকট সর্ব্বদাই অনুগ্র ( চন্দ্রেরন্যায়সুশীতল )। এই দিব্যসিংহের পরমানন্দময়-মহিমা; শ্রীনৃসিংহতাপিনী উপনিষদে সুস্পষ্টরূপে বর্ণিত হইয়াছে। পরব্রহ্ম-শ্রীনৃসিংহদেব পরমব্যোমস্থবিষ্ণুলোকে ( মহাবৈকুণ্ঠে ) নিত্যই বিরাজমান হইয়াও অবতারকালে বিশ্বমঙ্গলার্থ জনলোকে বাস করিয়া থাকেন ॥ ১৩৭ ॥

## শ্রীরাঘবেন্দ্র।

শ্রীরামচন্দ্র নিঃশেষমাধুর্য্যরূপ অমৃতের চন্দ্রমা ও সর্ব্বসদ্‌গুণে পরিপুষ্টবিধায়, শ্রীনৃসিংহদেব হইতে ষড়ৈশ্বর্য্যপূর্ণতায় অধিক; তাঁহাতে

অর্থাৎ শ্রীনৃসিংহদেবে প্রভাবাধিক্য ও শ্রীরামচন্দ্রে প্রভাবাধিক্য এবং মাধুর্য্যাধিক্য এতদুভয়ের অভিব্যক্তি হওয়ায় শ্রীনৃসিংহ হইতে শ্রীরামে ভগবত্তার আতিশয্য বিদ্যমান। পদ্মপুরাণে যথা—যিনি হরধনু ভঞ্জন করিয়াছেন, যিনি সীতাদেবীর হৃদয়ানন্দবর্দ্ধক সেই পরমেশ্বর রঘুনন্দনকে বন্দনা করি ॥ ১৩৮ ॥

রামার্চ্চনচন্দ্রিকানামকগ্রন্থে শ্রীরামচন্দ্রের জন্মোৎসব বর্ণিত হইয়াছে যথা—বৈশাখমাসে, চৈত্রশুক্লনবমীতিথিতে যৎকালে সূর্য্য, মঙ্গল, বৃহস্পতি, শুক্র ও শনি এই পঞ্চগ্রহ স্বীয় স্বীয় উচ্চস্থানে অর্থাৎ মেষের দশমাংশে মকরের তৃতীয়াংশে, কর্কটের অষ্টাবিংশাংশে, মীনের সপ্তবিংশাংশে ও তুলার বিংশাংশে যথাক্রমে অবস্থিত এবং বৃহস্পতি চন্দ্রের সহিত কর্কটরাশিগত হইয়াছিলেন, তৎকালে আশ্চর্য্যগুণরূপ ও বিভূতিশালী এক অনির্ব্বচনীয় তেজঃ (স্বপ্রকাশ-পরতত্ত্ব) রাক্ষসকুলরূপ কাষ্ঠরাশিকে দগ্ধকরিবার জন্য অতি পবিত্র অযোধ্যারূপ অরণি (যজ্ঞকাষ্ঠ) হইতে আবির্ভূত হইয়াছিলেন ॥১৩৯॥

শ্রীরামচন্দ্রের মহিমা একাদশস্কন্ধে বর্ণিত হইয়াছে যথা—হে মহাপুরুষ! (দাশরথে!) যে ধর্ম্মিষ্ঠ তুমি, অন্যের পক্ষে সুদুস্ত্যজ সুরপ্রার্থিতরাজ্যসম্পত্তি পরিত্যাগ করিয়া পিতা দশরথের বাক্যানুসারে বনে গমনকরিয়াছিলে, এবং সীতাকর্ত্তৃক ঈপ্সিত মায়ামৃগের (স্বর্ণাকারমৃগরূপধারি-মারীচ-রাক্ষসের) অনুগমন-করিয়াছিলে, সেই তোমার চরণারবিন্দ বন্দনা করি ॥১৪০॥

নবমস্কন্ধেও যথা—যিনি ব্রহ্মাদিদেবগণের প্রার্থনানুসারে ভূভারহরণার্থ লীলা-বিগ্রহ, প্রপঞ্চে আবির্ভাবিত করিয়াছিলেন, সেই নিরুপমপ্রভাব রঘুনাথের পক্ষে অস্ত্রসমূহদ্বারা রাক্ষসকুলসংহার এবং সমুদ্রে সেতুবন্ধন কবিগণকর্ত্তৃক আশ্চর্য্যরূপে বর্ণিত হইলেও, উহা যশের মধ্যে পরিগণিত হইতে পারেনা। আর অচিন্ত্যশক্তি ভগবান্ রামচন্দ্রের রাবণাদিবধের নিমিত্ত সুগ্রীবাদিবানরগণ কি সহায় হইতে পারে? কিছুতেই নহে; কিন্তু উহা কেবল তাঁহার ক্রীড়াকৌতুকমাত্র। যাঁহার দিগন্তব্যাপি পাপঘ্ন পবিত্রযশোরাশি, জ্ঞানিগণ অদ্যাপি পুণ্যশ্লোক নরপতিদিগের সভায় গান করিয়া থাকেন, অধিক কি, ইন্দ্রাদিদেববৃন্দ এবং রাজচক্রবর্ত্তিগণও কিরীটসমূহদ্বারা যাঁহার পাদপদ্ম সেবা করেন, আমি সেই রাঘবেন্দ্র রামচন্দ্রের শরণ লইলাম ॥ ১৪১ ॥

এবিষয়ে গ্রন্থকারের কারিকা :—আত্ত-প্রকটিত, লীলাতনু—লীলাময়ী-তনু। যিনি লীলাময়ী তনু প্রকট করিয়াছেন। "অধিকসাম্যবিমুক্তধাম্নঃ" সাম্য-সমশব্দের উত্তর স্বার্থে ঘ্যঞ্ প্রত্যয় করিয়া সাম্যপদটী নিষ্পন্ন হইয়াছে। ধাম-স্বরূপ; যাঁহার ধাম অর্থাৎ স্বরূপ অধিক ও সমরহিত যাঁহার অধিক ও সম কুত্রাপি নাই। নাকপাল—মহেন্দ্রাদি। বসুপা—পৃথিবীপতিগণ। ১৪২ ॥

বিষ্ণুধর্ম্মোত্তরনামকগ্রন্থে শ্রীরাম, লক্ষ্মণ, ভরত, ও শত্রুঘ্নকে যথাক্রমে, বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধের অবতাররূপে নির্ণয় করিয়াছেন। পদ্মপুরাণে—শ্রীরামকে নারায়ণরূপে ও লক্ষ্মণ, ভরত, শত্রুঘ্নকে যথাক্রমে অনন্তদেব, চক্র ও শঙ্খাবতার-রূপে নির্দ্দেশ করিয়াছেন। শ্রীরামচন্দ্র নিত্যই পরমব্যোমস্থমহাবৈকুণ্ঠে ও অবতারলীলায় মধ্যদেশস্থ অযোধ্যাপুরীতে বাস করিয়া থাকেন ॥ ১৪৩ ॥

## শ্রীকৃষ্ণ।

বিল্বমঙ্গলে :—স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণের সর্ব্বমঙ্গলকর—রামনৃসিংহাদি বিবিধ অবতার থাকুন, কিন্তু শ্রীকৃষ্ণভিন্ন এমন কোন অবতার আছেন যিনি লতা পর্য্যন্তকে ও প্রেমদান করিয়া থাকেন ॥ ১৪৪ ॥

যাঁহার বাস প্রকটলীলাতে ব্রজে, মথুরায় ও দ্বারকাতে এবং অপ্রকটলীলাতে নিত্যই পরমব্যোমস্থগোলোকে, পুরাণাদিপ্রসিদ্ধ সেই পরমৈশ্বর্য্যমাধুর্য্যামৃতের অপূর্ব্ববারিধি অর্থাৎ সর্ব্বৈশ্বর্য্যমাধুর্য্যপরিপূর্ণ শ্রীকৃষ্ণচন্দ্রের পরিচয় অগ্রে বর্ণনা করিব ॥ ১৪৫ ॥

## শ্রীনৃসিংহ ও রামচন্দ্রের সহিত শ্রীকৃষ্ণের সমতানিরাসার্থ বিষ্ণুপুরাণীয়প্রক্রিয়া।

যদি বল, পূর্ব্বোক্তপরাবস্থনির্ণায়কশাস্ত্রবলে শ্রীনৃসিংহ ও রাঘবেন্দ্রের সহিত শ্রীকৃষ্ণের সমতাতো স্পষ্টই প্রাপ্ত হওয়া যাইতেছে; এইরূপ আশঙ্কাপরিহারার্থ এই স্থানে বিষ্ণুপুরাণীয় সিদ্ধান্ত প্রদর্শিত হইতেছে ॥ ১৪৬ ॥

বিষ্ণুপুরাণের চতুর্থাংশে শ্রীপরাশরমুনির প্রতি মৈত্রেয়ঋষির প্রশ্ন :—যে দৈত্য, হিরণ্যকশিপুদেহে ও রাবণদেহে বিষ্ণুকর্ত্তৃক নিহত হইয়া দেবদুর্ল্লভ ভোগ লাভ করিয়াছিল, কিন্তু মুক্তিলাভ করিতে পারিলনা সেই আবার শিশুপালদেহে কি করিয়া নিত্যস্বরূপ শ্রীকৃষ্ণে সাযুজ্যমুক্তি লাভ করিল? ॥ ১৪৭ ॥

শ্রীপরাশরের উত্তর ঃ—সর্ব্বলোকের সৃষ্টিস্থিতিপ্রলয়কারী ভগবান্, হিরণ্যকশিপুর যথার্থ দিব্যনৃসিংহমূর্ত্তি প্রকাশ করিয়াছিলেন। সেই দিব্যনরসিংহে হিরণ্যকশিপুর ইনি বিষ্ণু এইরূপ বুদ্ধি না হইয়া, ইনি কোন নিরতিশয়পুণ্যজন্মা প্রাণিবিশেষ এইরূপ-মাত্র মনে হইয়াছিল। দৈত্যেশ্বর, রজোগুণাধিক্যবশতঃ মৃত্যুকালে পরমেশ্বর-নৃসিংহের রূপ চিন্তা করিতে সমর্থ হয় নাই, পরন্তু তাঁহার হস্তে বিনাশের ফলে রাবণদেহলাভপূর্ব্বক ত্রৈলোক্যদুর্ল্লভ নিরতিশয়ভোগসম্পদ্ উপভোগ-করিয়াছিল ॥ ১৪৮ ॥

রজোগুণাধিক্যবশতঃ হিরণ্যকশিপুর মনঃ আদ্যন্তরহিত পরব্রহ্ম নৃসিংহদেবে অভিনিবিষ্ট না হওয়ায় তৎকালে তাঁহাতে লীন হইতে পারে নাই ॥ ১৪৯ ॥

আবার রাবণদেহেও কামাকুলচিত্ততানিবন্ধন জানকীতে আসক্ত হইয়া দাশরথি-রূপে অবতীর্ণ ভগবানের রূপলাবণ্য পরিদর্শনকরিয়াও, মৃত্যুকালে তাঁহাতে বিষ্ণুবুদ্ধি না হইয়া কেবল তাহার মনুষ্যবুদ্ধিই উদিত হইয়াছিল। পুনর্ব্বার শ্রীরামচন্দ্রের হস্তে মৃত্যুর ফলে শিশুপালশরীরে সর্ব্বলোকশ্লাঘনীয় চেদিরাজকুলে জন্ম. ও অপ্রতিহত ঐশ্বর্য্য প্রাপ্তহইয়াছিল ॥ ১৫০ ॥

কিন্তু সেইসর্ব্বেশ্বর-শ্রীকৃষ্ণে নিখিলভগবন্নামপ্রবৃত্তির কারণ বিদ্যমান থাকায় শিশুপাল, দৈত্যারিত্ব, পুণ্ডরীকাক্ষত্ব, গরুড়বাহনত্বাদি বিষ্ণুলক্ষণদ্বারা শ্রীকৃষ্ণকে সাক্ষাৎ বিষ্ণুরূপে নিশ্চয় করিয়াছিল। কিন্তু বহুজন্মসম্বন্ধিবিদ্বেষানু-বর্ত্তিচিত্ত-শিশুপালের হৃদয়ে কেবল সেই বিদ্বেষই বর্দ্ধিত হইয়াছিল। অতএব শত্রুভাববশতঃ সে নিন্দনতর্জ্জনাদিতেও সেইসকল প্রসিদ্ধ ভগবন্নাম উচ্চারণ করিত। আর যেহেতু বদ্ধমূলশত্রুতার প্রভাবে অটন, ভোজন, স্নান, উপবেশন. ও শয়নাদি বিভিন্ন অবস্থাতেও প্রস্ফুটিতপদ্মপত্রসদৃশ-অমলনয়নযুগলেরমণীয়, অতিশয়োজ্জ্বল-পীতবসনধারী দেদীপ্যমানকিরীটকেয়ূর ও বলয়দ্বারা সুশোভিত, মনোজ্ঞ ও আয়ত চতুর্ভুজভূষিত শঙ্খচক্রগদাপদ্মধারি-বিষ্ণুরূপ, কিছুতেই রুষ্টাবিষ্টচিত্ত শিশুপালের মন হইতে অপগতহইতনা ॥ ১৫১ ॥

সেইহেতু আক্রোশাদিতে বিদ্বেষহেতুক ভগবন্নামোচ্চারণ, এবং রূপ চিন্তা করিতে করিতে বিদ্বেষাদিজনিত অপরাধরহিতশিশুপাল, অন্তসময়ে আত্মবিনাশের নিমিত্ত ভগবৎকর্ত্তৃকনিক্ষিপ্ত সুদর্শনচক্রের কিরণমালায় উজ্জ্বল, অক্ষয়তেজঃস্বরূপ-পরব্রহ্মভূত-শ্রীকৃষ্ণাখ্য-ভগবান্কে দর্শনকরিয়াছিলেন। ভগবৎস্মরণদ্বারা দগ্ধাখিল-পাপরাশি-শিশুপাল তৎক্ষণাৎ কৃষ্ণচক্রদ্বারা বিনষ্ট হইয়া তৎসামীপ্যলাভ পূর্ব্বক তাঁহাতেই সাযুজ্যলাভ করিয়াছিলেন। হে মৈত্রেয়! তুমি যাহা আমাকে

প্রশ্ন করিয়াছিলে, সেই সকল প্রশ্নের উত্তর আমি তোমাকে বলিলাম। এই শ্রীকৃষ্ণাখ্য স্বয়ংভগবানের এইরূপ অচিন্ত্যপ্রভাব যে কোনব্যক্তি যদ্যপি তাঁহাকে শত্রুভাবেও স্মরণ অথবা কীর্ত্তন করে, তাহা হইলে সেইব্যক্তিকে তিনি সর্ব্বসুরাসুরদুর্ল্লভ-পরমফল প্রদান করিয়া থাকেন। অতএব যাঁহারা ভক্তিভাবে তাঁহার স্মরণ অথবা কীর্ত্তন করেন, তাঁহারা যে সুরাসুরদুর্ল্লভ ফলপ্রাপ্ত হইবেন এবিষয়ে কি আর বলিব ॥ ১৫২ ॥

## বিষ্ণুপুরাণোক্ত হিরণ্যাক্ষ ও হিরণ্যকশিপু, রাবণ ও কুম্ভকর্ণ এবং শিশুপাল ও দন্তবক্র, শাপভ্রষ্ট বিষ্ণুপার্ষদ জয় বিজয় নহেন।

সেই দুই দৈত্য (হিরণ্যাক্ষ হিরণ্যকশিপু। রাবণ কুম্ভকর্ণ এবং শিশুপাল দন্তবক্র) পূর্ব্বে বৈকুণ্ঠপার্ষদ জয় বিজয় ছিলেন একথা না বলিয়া তাহাদিগের তিনবার জন্ম হইয়াছিল এই মাত্রই বলিয়াছিলেন। অতএব জয় বিজয়নামক বিষ্ণুপার্ষদদ্বয় যে, সকলকল্পেই শাপবশতঃ অসুর হইয়া জন্মগ্রহণ করেন, ইহা পরাশরমুনির অভিপ্রেত নহে। যদ্যপি তাহাই হইত তবে প্রতিকল্পেই ভগবৎপার্ষদের পতন একথা বড়ই অসঙ্গত ॥ ১৫৩ ॥

---

### বিবৃতি

সচ্চিদানন্দবিগ্রহশ্রীভগবানে রিরংসাবৃত্তির ন্যায় সিসৃক্ষা ও যুযুৎসাবৃত্তির বিষয় শাস্ত্রে শ্রবণ করা যায়। তন্মধ্যে রিরংসা নিত্যা, সিসৃক্ষা ও যুযুৎসা কাদাচিৎকী; শ্রীভগবানের রিরংসা পরাখ্যশক্তিবিলাসভূতা; উহা সচ্চিদানন্দময়-নিত্য-সিদ্ধপার্ষদবৃন্দের সহিত সচ্চিদানন্দময়নিত্যলীলাতে নিত্যই অভিব্যক্তা। শ্রীভগবানের সিসৃক্ষা, মহাপ্রলয়ে নিঃশেষঅমুক্তজীবগণের মোক্ষার্থ পুরুষাবতারকে দ্বার করিয়া সৃষ্টিসময়ে প্রকাশ পাইয়া থাকে। ইহার বিবরণ পূর্ব্বে পুরুষাবতার-প্রকরণে বিশদরূপে বর্ণিত হইয়াছে। যুযুৎসাবৃত্তি, ক্রীড়াকৌতুকি-শ্রীভগবানে কৌতুকনির্ব্বাহার্থ কদাচিৎ প্রাদুর্ভূতা হন। যখন শ্রীভগবানে প্রতিকূলভাবাপন্ন প্রভূতপুণ্যকারি-জীবগণ প্রপঞ্চে বিদ্যমান, তখনই তিনি যোগ্যবলজীবগণের সহিত

বিষ্ণুপুরাণে পরাশরঋষি মৈত্রেয়ের প্রশ্নের উত্তরস্বরূপ যে গদ্য বলিয়াছেন ; এক্ষণে শ্লোকদ্বারা তাহাই সংক্ষেপে লিখিতেছি :—শ্রীহরি যখন অদ্ভুতনৃসিংহরূপ আবিষ্কার করিয়াছিলেন, তখন উহাতে হিরণ্যকশিপুর বিষ্ণুবুদ্ধি হয় নাই, কিন্তু পুণ্যসম্পন্ন কোন জীববিশেষ, এই প্রকার নিশ্চয় হইয়াছিল। মৃত্যুসময়ে উহার রজোগুণেরদ্বারা বুদ্ধি বিক্ষিপ্ত হওয়ায় নৃসিংহদেবকে চিন্তা করিতে না পারায়, কেবল তাঁহার হস্তে মৃত্যুহেতু রাবণজন্মে অখিলোত্তম ও সুদুর্ল্লভ ভোগ-সম্পত্তি প্রাপ্ত হইয়াছিল। হিরণ্যকশিপুর নৃসিংহদেবে, বিষ্ণুরূপে নিশ্চয়, ও অতিশয় বিদ্বেষ না থাকায়, নৃসিংহে আবেশপ্রবাহ জন্মিতে পারে নাই, বেণরাজার ন্যায় আবেশরহিতভগবানে বিদ্বেষবুদ্ধি নরকেরই কারণ হইয়া থাকে। তবে রাবণজন্মে যে তাদৃশ দুর্ল্লভ ভোগসম্পত্তি লাভ, সে কেবল নৃসিংহদেবের হস্তে বিনাশের ফল। এইরূপ শ্রীভগবানের হতারির প্রতি পুরুষার্থপ্রদানরূপ সদ্গুণরাশি স্মরণ করিয়া, পরাশরমুনি গদ্যে এবশব্দ প্রয়োগ করিয়াছেন। শ্রীভগবানে চিত্ত আবিষ্ট না হইলে পরমপুরুষার্থের প্রতিবন্ধক-

---

## বিবৃতি

যুদ্ধ করিয়া কৌতুক নির্ব্বাহ করিয়া থাকেন। তাহার দৃষ্টান্ত, বিষ্ণুপুরাণোক্ত হিরণ্যকশিপু, রাবণ, শিশুপাল প্রভৃতি। কিন্তু যৎকালে প্রপঞ্চে তাদৃশ যোগ্যবলপুণ্যকারি-জীববৃন্দ বিদ্যমান না থাকেন, তখন শ্রীভগবান্ স্বধামস্থ পার্ষদবৃন্দকে শাপাদিচ্ছলে প্রতিকূলভাবাবিষ্ট-অসুরাদিরূপে প্রপঞ্চে প্রেরণপূর্ব্বক তাঁহাদিগের সহিত যুদ্ধ করিয়া যুযুৎসাবৃত্তি চরিতার্থ করিয়া থাকেন ; আর পার্ষদবৃন্দও তৎকালে প্রতিকূল—ভাবাবিষ্ট হইয়া স্বীয় প্রভুর যুদ্ধলীলার সহায়ক হন। এই নিমিত্তই মূলে "অন্যথা ন তয়োঃ পাতঃ প্রতিকল্পং সমঞ্জসঃ" অর্থাৎ প্রতিকল্পে বিষ্ণুপার্ষদবৃন্দের ভগবদ্ধাম হইতে ব্রহ্মাণ্ডে পতন বড়ই অসঙ্গত। বিষ্ণুপুরাণে যে অসুরগণের সহিত যুদ্ধলীলা উহা সাধারণকল্পের যোগ্যবল জীববৃন্দের সহিত শ্রীভগবানের যুদ্ধলীলা এবং শ্রীমদ্ভাগবতে কল্পবিশেষে ভগবৎপার্ষদবৃন্দের সহিত যে যুদ্ধলীলা তাহাই বর্ণিত হইয়াছে ॥১৫৩॥

দোষরাশি বিনষ্ট হয় না। আবার দোষরাশি নষ্ট না হইলেও, শ্রীভগবানের যথার্থবিশুদ্ধস্বরূপের অনুভব জন্মে না। এই হেতু পরব্রহ্মস্বরূপ শ্রীনৃসিংহদেব নিকটে প্রকাশ থাকিতেও হিরণ্যকশিপুর সেই জন্মে তাঁহাতে সাযুজ্যলাভ সম্ভব হয় নাই ॥ ১৫৪ ॥

রাবণদেহেও কামপরাধীনতাবশতঃ জানকীতে চিত্তআসক্ত হওয়ায় মৃত্যুসময়েও শ্রীরামচন্দ্রে, তাঁহার হিরণ্যকশিপুর ন্যায় মনুষ্যবুদ্ধি হইয়াছিল বলিয়া শিশুপালজন্মে পুনরায় পূর্ব্বের মতন সর্ব্বোত্তম ভোগ সম্পদ্ লাভ করিয়াছিল ॥ ১৫৫ ॥

পরব্রহ্ম-শ্রীকৃষ্ণে, বিষ্ণুর সমস্তনামপ্রবৃত্তির কারণ বিদ্যমানবলিয়া সেইনাম যোগহেতু এই শ্রীকৃষ্ণই বিষ্ণু, ইনিই আমার পূর্ব্বপূর্ব্বজন্মের শত্রু, এইরূপ নিশ্চয় করিয়া সাতিশয়বিদ্বেষজনিত আবেশবশতঃ, নিরন্তর নিন্দাতর্জ্জনাদিতেও সেইসকল প্রসিদ্ধভগবন্নাম কীর্ত্তনকরিত। এবং চতুর্ভুজাদিরূপ দর্শনেও ইনিই বিষ্ণু, এইরূপ নিশ্চয় হওয়ায়, নামের ন্যায় সর্ব্বত্র ও সর্ব্বদা সেইরূপ চিন্তা করিত। এইরূপ চিন্তাদ্বারা শিশুপালের ভগবদ্‌বিদ্বেষজাত পাপরাশি দগ্ধ হইয়াছিল, ও তদনন্তর শ্রীকৃষ্ণকর্ত্তৃক নিক্ষিপ্ত সুদর্শনচক্র-স্বরূপ সৎসঙ্গপ্রভাবে দৈত্যভাব বিনষ্ট হইয়াছিল বলিয়া, মৃত্যুকালে দিব্যদৃষ্টিলাভে স্বপ্রকাশ নরাকৃতিপরব্রহ্ম শ্রীকৃষ্ণকে দর্শন করিয়াছিল। এবং তৎকালে কৃষ্ণচক্রাঘাতে শিশুপালদেহ বিনষ্ট হইয়া পরব্রহ্ম শ্রীকৃষ্ণে সাযুজ্য প্রাপ্ত হইয়াছিল ॥ ১৫৬ ॥

স্বয়ংরূপশ্রীকৃষ্ণে মোক্ষজনকমনোরঞ্জনশক্তির সর্ব্বদা অভিব্যক্তি থাকায়, বিদ্বেষজনিতআবেশদ্বারা তাঁহার হস্তে মৃত্যুলাভ করিয়া শিশুপাল মোক্ষলাভ করিয়াছিল, এইপ্রকার সূচনা করিয়াও এই শ্রীকৃষ্ণে বাল্যলীলাদ্বারা পূতনাদির মোক্ষ, এবং অন্যাবতারে ঐশ্বরিক চেষ্টাতেও কালনেমিপ্রভৃতির মোক্ষাভাব স্মরণ করিয়া, পুনরায় পরাশর মুনি "অয়ং হি ভগবান্" এইপ্রকার উপদেশ করিয়াছিলেন। গদ্যস্থ হি শব্দের অর্থ প্রসিদ্ধি। যেহেতু, এই স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ যেমন

ভক্তের চিত্ত দ্রুত আকর্ষণ করেন; তদ্রূপ বিদ্বেষকারিব্যক্তির চিত্তও দ্রুত আকর্ষণ করেন, সেই হেতু দ্বেষাদিকালে ও শ্রীকৃষ্ণকে কীর্ত্তন করিলে তিনি যে উত্তমগতি প্রদানকরিবেন ইত্যাদি মাহাত্ম্য তাঁহাতে আশ্চর্য্যের বিষয় নহে। এইরূপ নিরপেক্ষভাবে গন্থের অভিপ্রায় সুস্পষ্ট অবগতহইয়া শ্রীকৃষ্ণই কৈমুত্যন্যায়ে ভজনীয়রূপে অভিলষিত হইতেছেন। (অর্থাৎ যেই শ্রীকৃষ্ণ বিদ্বেষভাবেও তাঁহাতে আবিষ্ট জীবকে মোক্ষও প্রদান করেন, তিনি যে অনুরক্ত ভক্তদিগকে মোক্ষ প্রদান করিবেন, এই বিষয়ে আর বলিবার কি আছে? অধিক কি, তাঁহাদিগকে আত্মদান করিয়া তাঁহাদের বশ্য হইয়া থাকেন।) ॥১৫৭॥

## শ্রীকৃষ্ণে নিখিলভগবন্নাম প্রবৃত্তির কারণ।

অনন্তর শ্রীকৃষ্ণে ভগবন্নামসকলের প্রবৃত্তির কারণ শ্রবণকর। নামপ্রবৃত্তির হেতুসাম্যবশতঃ ও নামপ্রবৃত্তির হেতুভেদবশতঃ লক্ষ্মীপতির (বিষ্ণুর) নামসকল যদুপুঙ্গবে (শ্রীকৃষ্ণে) নিত্যই বিদ্যমান। তন্মধ্যে হেতুসাম্যবশতঃ দৈত্যারি, পুণ্ডরীকাক্ষ, শার্ঙ্গী, গরুড়বাহন, পীতাম্বর, চক্রপাণি, শ্রীবৎসাঙ্ক, চতুর্ভুজ ইত্যাদি লক্ষ্মীপতির নামাবলী শ্রীকৃষ্ণে বিদ্যমান ॥১৫৮॥

শ্রীকৃষ্ণ বসুদেবের পুত্রহেতু বাসুদেব, এবং মধুবংশে জাত বলিয়া মাধব নামে কথিত হন। শ্রীহরিবংশেও ঃ—যশোদা শ্রীকৃষ্ণের উদরে দামবন্ধন করায় ব্রজগোপীগণ শ্রীকৃষ্ণকে দামোদর নামে কীর্ত্তন করিতেন। সেই হরিবংশেই ঃ—শকটের অধোভাগে কোমলপর্য্যঙ্কে শায়িতশ্রীকৃষ্ণ, সেই শকটের নিম্নভাগে শয়নাবস্থাতেই ধাত্রীবেশে যে তাঁহাকে স্তন দিতেছিল, সেই মহাকায়া মহাবলা দুষ্টচিত্তা ও ভয়ঙ্করী যথেচ্ছবেশধারিণী পূতনারাক্ষসীকে বিনাশ করিয়াছিলেন। বৃহদ্বনবাসিগোপগণ সেইস্থানে মৃতারাক্ষসীকে দর্শন করিয়া বলিয়াছিলেন, যেহেতু এই শ্রীকৃষ্ণ পুনরায় জন্মগ্রহণ করিলেন, এই হেতু তিনি অধোক্ষজ নামে অভিহিত হন। এই শ্রীকৃষ্ণ পুনর

যেন শকটের নিম্নভাগের অক্ষে (চক্রে) জন্মগ্রহণ করিলেন এইহেতু তাঁহাকে অধোক্ষজ বলে, এইপ্রকার টীকাকার (শ্রীধরস্বামী) বলিয়াছেন ॥ ১৫৯ ॥

অধুনা শ্রীকৃষ্ণের গোবিন্দনাম প্রবৃত্তির হেতু শ্রীহরিবংশোক্ত ইন্দ্রবাক্যদ্বারা প্রতিপাদন করিতেছেন ঃ—আমি দেবগণের ইন্দ্র, আর তুমি গোগণের ইন্দ্র (কামধেনুবৃন্দের অধিপতি) হইলে, এই হেতু স্বর্গমর্ত্তপাতালে লোকসকল তোমাকে চিরকালই গোবিন্দ বলিয়া কীর্ত্তন করিবে। সেই হরিবংশেই উপেন্দ্রাদি নাম প্রবৃত্তির কারণ বলিতেছেন, যথা—হে কৃষ্ণ! কামধেনুগণ যেহেতু তোমাকে আমার উপরে ইন্দ্ররূপে (ঈশ্বররূপে) স্থাপন করিলেন সেই হেতু স্বর্গে দেবতাগণ তোমাকে উপেন্দ্র এই প্রকার বলিবে। শ্রীবিষ্ণুপুরাণে ; হে জনার্দ্দন! দুষ্টাত্মা কেশিদানবকে বধ করায় তুমি লোকে কেশব নামে অভিহিত হইবে। এই শ্রীকৃষ্ণে পূর্ব্বোক্ত নামসকল কারণভেদনিবন্ধন প্রবৃত্ত হইয়াছে। কিন্তু রমাপতিতে এইসকল নামের (বাসুদেবাদি নামের) প্রবৃত্তির হেতু অন্যপ্রকার ॥১৬০॥

---

## বিবৃতি

অধুনা টীকাকারোক্তপ্রণালী অনুসারে শ্রীনারায়ণে বাসুদেবাদিনামপ্রবৃত্তির হেতু প্রদর্শিত হইতেছে—সর্ব্ববিধ প্রাণিতে যিনি অন্তর্যামিরূপে বাস করেন, অথবা সর্ব্বভূত যাঁহাকে আশ্রয় করিয়া বিদ্যমান রহিয়াছে—তিনি বাসুদেব। মা-লক্ষ্মী, তাঁহার ধব-স্বামী-মাধব-লক্ষ্মীপতি। দাম—কাঞ্চী বা মাল্য তদ্দ্বারা যাঁহার উদর অর্থাৎ মধ্যদেশ সুশোভিত তিনি দামোদর। অধঃ—নিম্ন, অক্ষজ—ইন্দ্রিয়জন্য-জ্ঞান ; যিনি ইন্দ্রিয়জন্যজ্ঞানকে অধঃ করিয়াছেন তিনি অধোক্ষজ। গো—বেদ-রূপা-বাণী, বিদ্‌ধাতুর অর্থ লাভ যিনি বেদবেদ্য ; অথবা যিনি বেদজ্ঞ তিনিই গোবিন্দ। ইন্দ্র—পরমৈশ্বর্য্যশালি-বাসুদেবাদিচতুর্ব্যূহ, উপ—অধিক অর্থাৎ বাসুদেবাদি-চতুর্ব্যূহ হইতে যিনি অধিক অর্থাৎ বাসুদেবাদি যাঁহার বিলাসমূর্ত্তি। অথবা উপেন্দ্র—ইন্দ্রের কনিষ্ঠভ্রাতা বামনদেব। ক ব্রহ্মা, ঈশ—রুদ্র, বেঞ্‌ধাতুর অর্থ ব্যাপ্তি যিনি ব্রহ্ম-রুদ্রাদিদেবতাকে পরিচালিত করেন তিনি কেশব ॥ ১৬০ ॥

## শ্রীকৃষ্ণের হতারিগতিদায়কত্ব বিষয়ে শাস্ত্রপ্রমাণ।

ভগবদ্‌বিদ্বেষ্টা অসুরগণ কৃষ্ণভিন্ন অন্যকোন নৃসিংহাদিস্বরূপ হইতে মুক্তি লাভ করিতে পারে না, এই কথা গীতাশাস্ত্রের ষোড়শাধ্যায়ে অর্জ্জুনের প্রতি শ্রীভগবান্ "আসুরীম্বেব, মামপ্রাপ্যৈব" এই দুই এবকার-দ্বারা উপদেশ করিয়াছেন। তথাহি গীতাশাস্ত্রে ঃ—আমি আমার প্রতি দ্বেষকারী, ক্রূর, ও অশুভ সেই নরাধমদিগকে এই সংসারে নিরন্তর আসুরীযোনিতে নিক্ষেপ করি। হে কৌন্তেয়! আসুরীযোনি প্রাপ্ত সেই মূঢ়গণ প্রতিজন্মে আমাকে না পাইয়াই উত্তরোত্তর অধমগতি প্রাপ্ত হয়। আমার শত্রুসকল যে পর্য্যন্ত কৃষ্ণরূপী আমাকে প্রাপ্ত না হয়, সেইকাল পর্য্যন্ত অধমযোনি লাভ করিয়া থাকে; এই প্রকার অর্থই উক্ত গীতার শ্লোকে সুস্পষ্ট প্রতীয়মান হইতেছে ॥১৬১॥

অতএব নৃসিংহ, রাম, ও শ্রীকৃষ্ণ, এই ত্রিবিধ ভগবৎস্বরূপের মধ্যে হতারিগতিদায়কত্বাদিনিখিলগুণের অভিব্যক্তিবশতঃ এই শ্রীকৃষ্ণই যে শ্রেষ্ঠ, এবিষয়ে বিস্ময় বা কি হইতে পারে? যেহেতু তাদৃশস্বভাব (হতারিগতিদাতৃত্বাদিস্বরূপগুণ) অন্যত্র নৃসিংহরামাদিতে পরিদৃষ্ট হয় না। অতএব স্বায়ম্ভুবাগমে চতুর্দ্দশাক্ষরকৃষ্ণমন্ত্রের সম্বন্ধি শ্রীশিবোক্তিতে রাম ও নৃসিংহপ্রভৃতিকে শ্রীকৃষ্ণচন্দ্রের আবরণরূপে পূজার বিধান করিয়াছেন ॥১৬২॥

## তত্ত্বতঃ শ্রীভগবানের সর্ব্ববিধ স্বরূপইপূর্ণ।

এইস্থলে আশঙ্কা হইতে পারে যে, মহাবরাহপুরাণে ইহাই শ্রবণ করা যায়, পরমাত্মা শ্রীহরির সর্ব্ববিধবিগ্রহ নিত্য এবং পুনঃ পুনঃ প্রপঞ্চে আবির্ভূত হইয়াও, জন্মবিনাশরহিত, অতএব ঐ শ্রীবিগ্রহসকল কখনই প্রকৃতির বিকারস্বরূপ নহে। তাঁহার সকলদেহই ঘনীভূত পরমানন্দ এবং জ্ঞানস্বরূপ হইয়াও জ্ঞানাশ্রয়, এবং সর্ব্বদোষবিবর্জ্জিত ও স্বরূপানুবন্ধিসর্ব্বগুণবিভূষিত ॥ শ্রীনারদপঞ্চরাত্রেও ঐরূপই বলিয়াছেন যথা ঃ—বৈদূর্য্যমণি যেমন স্থানভেদে দর্শকের সম্বন্ধে

নীল পীত প্রভৃতি বর্ণ ধারণ করে, তদ্রূপ ভগবান্ অচ্যুতও উপাসনা-ভেদে একই স্বরূপকে বিভিন্নাকারে প্রকাশ করিয়া থাকেন। অতএব তত্ত্বতঃ ভেদ না থাকায় কি কারণে তুমি অবতারসকলের মধ্যে আবার তারতম্য ব্যাখ্যা করিতেছ ? ॥ ১৬৩ ॥

উক্ত আশঙ্কার উত্তরস্বরূপে গ্রন্থকার বলিতেছেন ; যদ্যপি পরমেশ্বরত্বহেতু সমস্ত-অবতারই পূর্ণ ; তথাপি শ্রীকৃষ্ণভিন্ন অন্য-স্বরূপে বা অবতারে নিখিলশক্তির আবির্ভাব হয় নাই। শ্রীভগবানের যে স্বরূপে সর্ব্বদাই শক্তির অল্পপরিমাণে প্রকাশ হয় তাঁহাকে অংশ এবং যে স্বরূপে স্বেচ্ছাবশতই পূর্ণত্বাভিব্যঞ্জক-শক্তিসমূহের প্রকাশ হয় তাঁহাকে পূর্ণ বলে ॥ ১৬৪ ॥

ঐশ্বর্য্য ( সর্ব্ববশীকারিত্ব ), মাধুর্য্য ( সর্ব্বাবস্থায়মনোরমত্ব ) কৃপা ( নির্হেতুক পরদুঃখবিনাশের ইচ্ছা ), তেজঃ ( কালমায়াকর্ম্মাদিকে পরাভব করিবার সামর্থ্য ) প্রভৃতিগুণকে শক্তি বলে। অংশাংশিভাবের তারতম্যের কারণ, শক্তির অভিব্যক্তি ও অনভিব্যক্তি ; এ বিষয়ে দৃষ্টান্ত যথা :—পুরীনগরাদিদাহে দীপ ও অগ্নিপুঞ্জের শক্তি সমান হইলেও যেমন অগ্নিপুঞ্জহইতেই শীতাদিজন্য দুঃখক্ষয়ে সুখাতিশয় হইয়া থাকে, কিন্তু দীপ হইতে হয় না ; এইরূপে নৃসিংহাদিস্বাংশবর্গের ও তদংশিশ্রীকৃষ্ণের ভক্তাদির অবিদ্যাবিনাশে ও দৈত্যসংহারে শক্তি সমান হইলেও কিন্তু হতারিগতিদায়কত্বাদিসর্ব্বশক্তিমান্ শ্রীকৃষ্ণ হইতেই দৈত্যাদির সংসারনিবৃত্তিপূর্ব্বক-পরমানন্দপ্রাপ্তি হইয়া থাকে, আর নৃসিংহাদি স্বাংশাবতার হইতে অসুরাদির সুরদুর্ল্লভ ভোগপ্রাপ্তি হইয়া থাকে বটে, কিন্তু সংসারনিবৃত্তিপূর্ব্বক পরমানন্দপ্রাপ্তিরূপ মোক্ষ হয় না ; এইরূপ অভিপ্রায়ে বলিতেছেন যে এই প্রকারেই শক্তির প্রকাশানুসারে ভক্তাদির সংসারনিবৃত্তিজনিত যথার্থসুখ সম্পন্ন হইয়া থাকে ॥ ১৬৫ ॥

**একইপরতত্ত্বে যুগপৎ একত্বও পৃথক্ত্ব অংশত্ব এবং অংশিত্ব।**

একই পরতত্ত্বে অচিন্ত্য অনন্তশক্তির প্রভাবে যুগপৎ একত্ব, পৃথক্ত্ব, অংশত্ব, অংশিত্ব, ইহার কোনটীই অসম্ভব নহে। তন্মধ্যে একত্ব-

**বিদ্যমানেও পৃথকৃত্বরূপে অভিব্যক্তি**, যথা শ্রীদশমস্কন্ধে—এ বড়ই আশ্চর্য্য যে শ্রীকৃষ্ণ একাকী একই বিগ্রহে এককালে ষোড়শসহস্রগৃহে পৃথগ্‌ভাবে ষোড়শসহস্রস্ত্রীকে বিবাহ করিয়াছিলেন। **পৃথকৃত্বেও এক-রূপতা** যথা পদ্মপুরাণে—সেই নির্গুণও নির্দ্দোষ-আদিকর্ত্তা, পুরুষোত্তম-শ্রীহরি, বহুরূপে পরিদৃশ্যমান হইয়াও অচিন্ত্যশক্তিবশতঃ একরূপে সর্ব্বদাই বিদ্যমান (অর্থাৎ ভগবান্ তত্ত্বতঃ এক হইয়াও লীলার্থ অচিন্ত্যশক্তিপ্রভাবে বহুরূপে পরিদৃষ্ট হইয়া থাকেন)॥ **একই শ্রীভগবানে অংশাংশিত্বও বিরুদ্ধশক্তিত্ব** যথা—তুমি বহুমূর্ত্তিতে প্রকাশপাইলেও তত্ত্বতঃ একই মূর্ত্তি, অতএব উপাসকগণ তোমাতে আবিষ্টচিত্ত হইয়া তোমাকেই পূজা করিয়া থাকেন॥১৬৬॥

### অধুনা শ্রীভগবানে পরস্পরবিরুদ্ধশক্তির সমবায় প্রদর্শিত হইতেছে।

কূর্ম্মপুরাণেও যথাঃ—যিনি সর্ব্বতোভাবে অস্থূল হইয়াও স্থূল, অনণু হইয়াও (ব্যাপক হইয়াও) অণু, অবর্ণ হইয়াও রক্তান্তলোচনশ্যামবর্ণ। অচিন্ত্যশক্তিপ্রভাবে শ্রীভগবানে এইরূপ পরস্পরবিরুদ্ধগুণের যুগপৎ সম্মিলন অসম্ভব নহে। সর্ব্বশক্তিমান্ পরমেশ্বরে অনিত্যত্বাদি কোনরূপ দোষের অবতারণা হইতে পারে না; অস্থূলত্ব ও স্থূলত্ব ব্যাপকত্ব ও মধ্যমত্বাদি বিরুদ্ধগুণ একাধারে অযোগ্য হইলেও তাঁহাতে এইসকলবিরুদ্ধগুণের সম্মিলন অচিন্ত্যশক্তিপ্রভাবে সম্যক্‌রূপে যোজনা করিবে॥১৬৭॥

ষষ্ঠস্কন্ধীয়গদ্যেও পরস্পরবিরুদ্ধশক্তির বিষয় কীর্ত্তিত হইয়াছে যথা—হে ভগবন্ তোমার এই ক্রীড়াসম্বন্ধ; তোমার অচিন্ত্য-শক্তিবেত্তা মহাজনের পক্ষে অচিন্ত্যরূপে সুবোধ হইলেও, অন্য-তার্কিকগণের পক্ষে দুর্ব্বোধের ন্যায় প্রকাশ পাইয়া থাকে, যেহেতু তুমি আশ্রয়শূন্য ও শরীররহিত এবং স্বয়ং নির্গুণ হইয়াও আমাদিগের

(দেবতাদিগের) সাহায্য অপেক্ষা না করিয়া অবিক্রিয়স্বরূপদ্বারাই সগুণএইবিশ্বের সৃষ্টি, স্থিতি, এবং প্রলয় করিয়া থাক ॥ ১৬৮ ॥

হে বিভো! আপনি কি দেবদত্ত, যজ্ঞদত্ত প্রভৃতি প্রাকৃত-ব্যক্তির ন্যায় এই সংসারে দেবাসুরযুদ্ধাদিস্বরূপ গুণপরিণামের মধ্যে পতিত হইয়া পরাধীনতাবশতঃ (দেবাদিবিষয়ককৃপাধীনতাবশতঃ) স্বকৃত- (স্বীয়দেবাদিকৃত) সুখদুঃখ নিজের বলিয়া মনে কর? অথবা আত্মারাম ও উপশমশীলরূপে বিদ্যমান থাকিয়াই অপ্রচ্যুতশক্তিপ্রভাবে উদাসীন-ভাবে (সাক্ষিরূপে) অবস্থানকর, উহা আমরা বুঝিতে পারি না ॥১৬৯॥

অপরিগণিতগুণশালী সর্ব্বপ্রশাস্তা, যাঁহার মাহাত্ম্য কাহারও বুদ্ধির বিষয় হইতে পারেনা। বস্তুস্বরূপাসংস্পর্শী বিকল্প, (এইরকম বা এইরকম) বিতর্ক (এবিষয়ে কি যুক্তিযুক্ত) বিচার (এইপ্রকারেই এইরূপনিশ্চয়) প্রমাণাভাস (প্রমাণ না হইয়াও প্রমাণরূপে প্রতীয়মান) কুৎসিততর্কসমূহেপরিব্যাপ্তশাস্ত্রদ্বারা যাহাদের অন্তঃকরণ ব্যাকুলিত হইয়াছে তাদৃশ তার্কিকগণের বিবাদের অগোচর পরিপূর্ণ-সর্ব্বশক্তিবিশিষ্ট তোমাতে পূর্ব্বোক্ত উভয়ই অবিরুদ্ধ ॥ ১৭০ ॥

যাঁহাতে সমস্তমায়াসংসার উপরত (নিবৃত্ত) হইয়াছে এবম্ভূত বিশুদ্ধবিজ্ঞানস্বরূপ তোমাতে, তোমার অচিন্ত্যইচ্ছাশক্তি মধ্যে রাখিয়া কোন বিষয়ই দুর্ঘট হইতে পারে না। সবিশেষ ও নির্ব্বিশেষ-স্বরূপদ্বয়াভাবহেতু তোমার একইস্বরূপে ভাবনাভেদে দ্বিবিধপ্রতীতি-মাত্র। রজ্জুস্বরূপের যাথার্থ্য অবধারণরহিত ব্যক্তিগণের মধ্যে সাদৃশ্যবশতঃ রজ্জুতে যাহাদিগের সর্পবুদ্ধি জন্মিয়াছে, তাহাদিগের নিকটে যেমন একইরজ্জু বিভিন্নাকারে প্রকাশ পায়, তদ্রূপ সমবিষমমতি-দিগের (অনিশ্চিতবুদ্ধিদিগের) সম্বন্ধে তুমি তাঁহাদের বুদ্ধির অনুসরণ করিয়া নানাকারে প্রতিভাত হইয়া থাক ॥ ১৭১ ॥

এবিষয়েগ্রন্থকারের কারিকা যথা—শরীরচেষ্টারহিত, ভূম্যাদিআশ্রয়-হীন, ও সহকারিকারণবর্জ্জিত, অবিক্রিয় তোমার কর্ম্ম অত্যন্তদুর্ব্বোধ্য। গদ্যে গুণবিসর্গশব্দে দেবাসুরসংগ্রামাদি বুঝিতে হইবে। তাহাতে

পতিত—আসক্ত। পারতন্ত্র্য অর্থাৎ পরাধীনতা। যেহেতু আশ্রিত-দেবগণের নিকট তোমার যে পরাধীনতা উহা কৃপাজনিত; সেইহেতু তুমি স্বকৃত—আত্মীয়দেবাদিকৃত, সুখদুঃখাদিরূপ শুভাশুভ-ফলকে কি নিজের বলিয়া মনে কর? অথবা আত্মারামতানিবন্ধন তাঁহাতে একেবারেই উদাসীন থাক? ইহা আমরা বুঝিতে পারি না। বিরুদ্ধানন্তশক্তি তোমাতে এতদুভয়ই অসম্ভব নহে। ভগবতি ইত্যাদি বিশেষণপদদ্বয় এবং ঈশ্বরে ইত্যাদি বিশেষণপদপঞ্চক তাহাতে হেতু। তন্মধ্যে ভগবৎশব্দদ্বারা সার্ব্বজ্ঞ্য, অপরিগণিত ইত্যাদি পদ হইতে সদ্‌গুণত্ব (ভক্তবাৎসল্যদুষ্টবিনাশিত্বাদি) এবং কেবলপদদ্বারা ব্রহ্মত্বের (অনভিব্যক্তসর্ব্বজ্ঞত্বাদিস্বরূপত্বের) স্পষ্টই অনুভব হইতেছে; যদ্যপি ব্রহ্মস্বরূপে সর্ব্বত্র (দেবতাগণে ও ভক্তগণে) ঔদাসীন্যের সম্ভাবনা আছে, তথাপি ভগবৎপদও অপরিগণিতগুণগণপদদ্বারা ভক্তানুকূল্যের সম্ভাবনা (প্রাপ্তি) আছে ॥ ১৭২ ॥

যদি এইরূপ আশঙ্কা হয় যে, একই স্বরূপের সর্ব্বকর্তৃত্ব ও সর্ব্বত্র ঔদাসীন্যরূপ দ্বিরূপত্ব যুগপৎ কিরূপে সম্ভবপর হয়? এই আশঙ্কার উত্তরে বলিয়াছেন "অর্ব্বাচীনবিকল্প-বিতর্কবিচার প্রমাণাভাস-কুতর্ক-শাস্ত্র-কলিলান্তঃকরণাশয়দুরবগ্রহবাদিনাং বিবাদানবসরে" অর্থাৎ বস্তুস্বরূপাসংস্পর্শী বিকল্পবিতর্কবিচারপ্রমাণাভাস ও কুতর্কাবৃতশাস্ত্রজ্ঞানে যাহাদের বুদ্ধি বিক্ষিপ্ত হইয়াছে এবম্ভূত-বাদিদিগের বিবাদ যাঁহাকে স্পর্শ করিতে অসমর্থ; অতএব অচিন্ত্য আত্মশক্তিকে মধ্যে রাখিয়া পরস্পরবিরুদ্ধবিষয়ও তোমাতে দুর্ঘট হয় না। তোমার স্বরূপ (ব্রহ্মত্ব ও ভগবত্ত্ব) যেরূপ অচিন্ত্য, তোমার শক্তি তদ্রূপ অচিন্ত্যা (দুর্ঘটঘটনপটীয়সী) তোমার শক্তির অচিন্ত্যতা নানাবিরুদ্ধকার্য্যের আশ্রয়ত্বপ্রযুক্ত অনুমিত হইয়া থাকে। ব্রহ্মসূত্রকার-কৃষ্ণদ্বৈপায়ন "শ্রুতেস্তু শব্দমূলত্বাৎ" এইসূত্রে শক্তির অচিন্ত্যত্ব নির্দ্দেশ করিয়াছেন। সূত্রার্থ যথা—লৌকিককর্ত্তা কুম্ভকারাদিতে বিকার ও খেদপ্রভৃতি যেসকলদোষ পরিদৃষ্ট হয় পরমাত্মস্বরূপবিশ্বকর্ত্তাতে

উক্ত দোষ সম্ভব হয় না। বিশ্বকর্ত্তা পরমেশ্বরে যে কুম্ভকারাদির ন্যায় বিকারাদিদোষ নাই এবিষয়ে শ্রুতিই একমাত্র প্রমাণ। যদি বল, বাধিতবিষয়, শ্রুতি কিরূপে বলে, তাহার উত্তরে বলিতেছেন, অচিন্ত্য-বিষয়ে শব্দই একমাত্র প্রমাণ। এবিষয়ে স্কন্দপুরাণীয়বচন উদাহরণ দিতেছেন যথা—অচিন্ত্যবস্তুতে তর্কের উদ্ভাবন করিতে নাই। মণিমন্ত্র-এবং ঔষধাদিতেও অচিন্ত্যশক্তি পরিলক্ষিত হইয়া থাকে। তাদৃশ দুর্ঘটঘটনপটীয়সীশক্তিব্যতিরেকে পরমেশ্বরত্বই সিদ্ধ হয় না। এই অচিন্ত্যশক্তিত্বহেতুই পরমেশ্বরের মাহাত্ম্য অনবগাহ্যরূপে উপদিষ্ট হইয়াছে ॥ ১৭৩ ॥

যদি বল ঐরূপ দ্বৈরূপ্য বা বিকারহীনসৃষ্টিকর্তৃত্বাদি, অজ্ঞান-বশতঃ অথবা ঐন্দ্রজালিকের ইন্দ্রজালবিদ্যার ন্যায় যেকোন-ব্যক্তিতেইতো সম্ভবপর হয়, অতএব ঐরূপ আচরণদ্বারা পরমেশ্বরের পরমেশ্বরত্ব সিদ্ধ হয় না এইরূপ আশঙ্কার পরিহারার্থ বলিতেছেন যেহেতু উপরত সমস্তমায়াময় এই পদদ্বারা স্পষ্টরূপে পরমেশ্বরে ঐরূপ অজ্ঞানও ইন্দ্রজাল নিষেধ করিয়াছেন। পরমেশ্বরে অজ্ঞান বা ইন্দ্রজাল স্বীকার করিলে "ভগবতি, অপরিগণিতগুণগণে ঈশ্বরে, অনবগাহ্য-মাহাত্ম্যে" ইত্যাদি ষড়বিধবিশেষণপদপ্রয়োগ নিষ্ফল হইয়া পড়ে। শ্রীভগবানে অনন্তাচিন্ত্যশক্তি নিত্যই বিদ্যমান এইরূপ শাস্ত্র ও যুক্তিদ্বারা বিশ্বপালকত্ব ও তাহাতেঔদাসীন্য এতদুভয় বিরুদ্ধ হয় না ॥ ১৭৪ ॥

যাঁহারা অচিন্ত্যশক্তি ভগবানের উক্ত স্বরূপ জানেননা ও যাহাদিগের চিত্ত নানাভাবে বিভাবিত, তুমিও তাহাদিগের নিকট তাহাদের মতন প্রকাশ পাইয়া থাক। তাহার দৃষ্টান্ত যাহাদিগের চিত্ত রজ্জুরঅজ্ঞানতাবশতঃ সর্পাদিভাবে বিভাবিত হইয়াছে, তাহাদের চিত্তে রজ্জু যেমন সর্পাদিরূপে প্রতিভাত হয় তদ্রূপ ॥ ১৭৫ ॥

ভগবত্ত্ব ও ব্রহ্মত্ব তত্ত্বতঃ অভিন্ন।

যদি এইরূপ আশঙ্কা হয়, যে পরিপূর্ণসর্ব্বশক্তিবিশিষ্টজ্ঞানস্বরূপ-ভগবান্ এবং শক্তিরূপবিশেষণরহিতকেবলজ্ঞানই ব্রহ্ম; এইরূপ

বলায় দুইটী তত্ত্বইতো বিভিন্নস্বরূপে প্রতীয়মান হয়, এইরূপসন্দেহ নিরাসার্থ বলিয়াছেন "স্বরূপদ্বয়াভাবাৎ" এইরূপ বলায় তত্ত্বতঃ স্বরূপে দ্বৈত নাই, কেবল একই পরতত্ত্বস্বরূপের ধর্ম্মদ্বয় ( যাঁহারই ভগবত্ত্ব, তাঁহারই ব্রহ্মরূপকেবলত্ব ) নির্ণয় করা হইয়াছে। অতএব পরতত্ত্বের শক্তিসমূহের যে বিরোধ—( জগৎপালকত্ব ও তাহাতে উদাসীনত্বাদিরূপ ) প্রতীতি হয়, তাঁহাকেই অচিন্ত্য ঐশ্বর্য্য বলে ; ঐ পারমৈশ্বর্য্য তাঁহার ভূষণ, উহা দোষ নহে ॥ ১৭৬ ॥

শ্রীমান্ উদ্ধব তৃতীয়স্কন্ধে ভগবৎস্বরূপে এতাদৃশ বিরোধই নির্দ্দেশ করিয়াছেন যথা—অনীহের ( নিষ্ক্রিয়ের ) কর্ম্ম, অজের জন্ম, কালস্বরূপ ভগবানের শত্রুভয়ে দুর্গাশ্রয়, ও মথুরা হইতে পলায়ন, এবং আত্মারাম হইয়াও ষোড়শসহস্রললনার সহিত রমণ, এই সকল বিরুদ্ধকর্ম্ম পরিদর্শনে তত্ত্বজ্ঞব্যক্তিগণের বুদ্ধিও ভ্রান্ত হয়। ঐ সকল কর্ম্ম যদ্যপি বাস্তব না হইত, তাহা হইলে তত্ত্বজ্ঞানিদিগের বুদ্ধি কখনও ভ্রান্ত হইত না। অতএব শ্রীভগবানের অচিন্ত্যশক্তিই লীলাতে হেতু। তাঁহার যখন যেমন ইচ্ছা উচ্ছলিত হয়, তদধীনা অচিন্ত্যশক্তিও সেই সেই রূপেই তাঁহার লীলা অভিব্যক্ত করিয়া থাকেন। এই প্রকারে প্রাসঙ্গিক বিষয় বলিয়া অধুনা প্রকৃতবিষয় (শ্রীকৃষ্ণের স্বয়ংরূপত্ব) নিরূপণ করিতেছি ॥ ১৭৭ ॥

### শ্রীকৃষ্ণ, কারণাব্ধিশায়িপ্রথমপুরুষও গর্ভোদশায়িদ্বিতীয়-পুরুষ হইতে শ্রেষ্ঠ নহেন, কারণ তিনি ক্ষীরোদশায়ি-বিষ্ণুর অবতার এই প্রকার পূর্ব্বপক্ষ উত্থাপন।

যদি বল, যিনি প্রকৃতির নিয়ন্তা সঙ্কর্ষণাংশ-প্রথমপুরুষ ও যিনি সমষ্টিবিরাড়ন্তর্যামিপ্রদ্যুম্নাখ্যদ্বিতীয়পুরুষ ইহাদিগের অপেক্ষা শ্রীকৃষ্ণের আধিক্য উপপন্ন হইতেছে না ? ॥১৭৮ ॥

তথাহি প্রথমস্কন্ধে—সৃষ্টির প্রথমে পরমব্যোমাধিপতি নারায়ণ সর্ব্বাবতারের অগ্রে, মহত্তত্ত্বাদিদ্বারা ব্রহ্মাণ্ড সৃষ্টিকরিতে ইচ্ছুক হইয়া

ষোড়শশক্তিবিশিষ্ট ও সম্যক্সত্য, সঙ্কর্ষণাখ্য-প্রথমপুরুষরূপ আবির্ভূত করিয়াছিলেন ॥ ১৭৯॥

গর্ভোদসমুদ্রে প্রদ্যুম্নাখ্যদ্বিতীয়পুরুষমূর্ত্তিতে অনন্তশয্যায়শায়িত পরমব্যোমাধিপতিনারায়ণের নাভিহ্রদস্থ পদ্মহইতে মরীচিপ্রভৃতি প্রজাপতিদিগের পতি ব্রহ্মা উৎপন্ন হইয়াছিলেন। যাহার বিরাড়্রূপের পাদাদিঅঙ্গসন্নিবেশের সাদৃশ্যে চতুর্দ্দশভুবনাত্মকব্রহ্মাণ্ড, নবীনোপাসক—যোগিদিগের মনঃস্থৈর্য্যার্থ পরিকল্পিত হইয়াছে; সেই প্রদ্যুম্নাখ্য-ভগবানের স্বরূপভূতবিগ্রহ বিশুদ্ধসত্ত্ব ও মায়ানিরাসক॥ সূক্ষ্মবুদ্ধি-জ্ঞানিগণ জ্ঞাননেত্রদ্বারা সেইরূপ দর্শন করিয়া থাকেন। ঐ রূপ অসংখ্য চরণ, উরু, বাহু, বদন, মূর্দ্ধা, কর্ণ, চক্ষুঃ, নাসিকা, মৌলি, বসন, ও কুণ্ডলদ্বারা সুশোভিত॥ এই পুরুষ (প্রদ্যুম্ন) নানাবতারের অধিকরণ, ও অব্যয় উদ্ভবস্থান, যাঁহার ব্রহ্মাস্বরূপ অংশের অংশ মরীচি প্রভৃতিপ্রজাপতিগণ, দেবতা, তির্য্যক্ ও মনুষ্যাদি সৃষ্টি করিয়া থাকেন ॥ ১৮০ ॥

এইপাঁচটি পদ্য কারিকাদ্বারা ব্যাখ্যা করিতেছেন; আদিতে—সর্ব্বাবতারেরপূর্ব্বে, ভগবান্—পুরুষোত্তম, মহত্তত্বাদিদ্বারা চতুর্দ্দশ—ভুবনাত্মকব্রহ্মাণ্ডসমূহের সৃষ্টি করিতে ইচ্ছুক হইয়া, পৌরুষ-পুরুষাকার। অথবা পুরুষাভিধ। রূপ-আনন্দচিন্মূর্ত্তি গ্রহণ করিয়া-ছিলেন—প্রাদুর্ভূত করিয়াছিলেন। সম্ভূতশব্দের অর্থ—সম্যক্সত্য। অথবা সম্ভূত-চতুর্দ্দশভুবনেরসিসৃক্ষাযুক্ত। ষোড়শটী কলা যাহাতে বিদ্যমান তাঁহাকে ষোড়শকল বলা হয়। বৈষ্ণবগণ শাস্ত্ররূপচক্ষুদ্বারা সেই ষোড়শকলাকে শক্তিরূপে বলিয়াছেন। সেই ষোড়শশক্তি, ভক্তি-বিবেকাদিগ্রন্থে পূর্ব্বাচার্য্যগণ স্বীকার করিয়াছেন। যথা শ্রী, ভূ, কীর্ত্তি, ইলা, লীলা, কান্তি ও বিদ্যা এই সাতটী এবং বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, ক্রিয়া, যোগা, প্রহ্বী, সত্যা, ঈশানা ও অনুগ্রহা, এই নয়টি; সাকল্যে মুখ্য ষোড়শশক্তি। এই গ্রন্থে পূর্ব্বে (পুরুষাবতারপ্রকরণে) এই পৌরুষরূপ ত্রিবিধাকারে নির্দ্দিষ্ট হইয়াছে। তন্মধ্যে মহৎস্রষ্টৃরূপ

(কারণার্ণবশায়িরূপ) বলিয়া, অণ্ডস্থরূপ (গর্ভোদশায়িরূপ) বলিতেছেন। ব্রহ্মাণ্ডমধ্যেপ্রবেশপূর্ব্বক গর্ভোদকে শয়ান যাঁহার নাভিরূপহ্রদস্থপদ্ম হইতে ব্রহ্মা উৎপন্ন হইয়াছিলেন এইপ্রকার স্পষ্টতই পুরুষরূপেরকথা পুরুষাবতারপ্রকরণে বলা হইয়াছে। যেই গর্ভোদশায়ি-দ্বিতীয়পুরুষ-বিগ্রহের নাভিহ্রদস্থ পদ্মের অবয়ব—কর্ণিকাদি, সংস্থান—বিন্যাসবিশেষ, তদ্দ্বারা, লোকসকলের সর্ব্বজগতের, বিস্তার—বিততি, কল্পিতহইয়াছে, সেই গর্ভোদশায়ি-দ্বিতীয়-পুরুষ যেইরূপে গর্ভোদকে শয়ন করেন, তাহা বিশুদ্ধসত্ত্ব ও উর্জ্জিত। "পশ্যন্তি ইত্যাদিপদ্যদ্বারা সেইরূপেরই বিশেষভাবে বর্ণনা করিয়াছেন; এই পুরুষরূপ নানাবিধ (মৎস্যকূর্ম্মাদি) অবতারের উদ্গমস্থান ॥১৮১॥

একাদশস্কন্ধে যথা—আদিদেব-নারায়ণ যৎকালে স্বীয় রূপবিশেষ সঙ্কর্ষণাখ্য প্রথমপুরুষকর্ত্তৃক প্রকৃতিবীক্ষণদ্বারা মহত্তত্ত্বাদিক্রমে উৎপাদিত পঞ্চীকৃতপঞ্চভূতদ্বারা ব্রহ্মাণ্ডরূপপুরী নির্ম্মাণ করিয়া স্বীয় অংশ প্রদ্যুম্নরূপে তাহাতে প্রবিষ্ট হন, তখন তিনি পুরুষ নাম প্রাপ্ত হন। এই শ্লোকের গ্রন্থকারের সার্দ্ধকারিকা—এই শ্লোকে, নারায়ণ—পরম-ব্যোমাধিপতি। আত্মদ্বারা—প্রথমপুরুষরূপদ্বারা। মহদাদিক্রমে সৃষ্ট-পঞ্চভূতরূপ-উপাদানদ্বারা বিরাটতনুর (ব্রহ্মাণ্ডের) সৃষ্টি করিয়া, স্বাংশ-দ্বিতীয়পুরুষরূপে তাহাতে প্রবিষ্ট হইয়া পুরুষ আখ্যা প্রাপ্ত হইয়াছেন ॥ ১৮২ ॥

## পূর্ব্বোক্ত গর্ভোদশায়ীরবিলাস-ক্ষীরাব্ধিশায়ীরঅবতার শ্রীকৃষ্ণ এইরূপ পূর্ব্বপক্ষ।

যদি বল উহাদ্বারা প্রস্তুতবিষয়ে (প্রথমপুরুষ ও দ্বিতীয়-পুরুষ অপেক্ষা শ্রীকৃষ্ণের আধিক্য নাই এইপ্রকার আক্ষেপে) কি উপযোগিতা হইল? এই প্রকার আশঙ্কা করিয়া বলিতেছেন।

গর্ভোদশায়ীর বিলাস যে চতুর্ভুজমূর্ত্তি, তিনি চতুর্দ্দশলোকরূপপদ্মে প্রবেশপূর্ব্বক একাংশে বিষ্ণুনামে অভিহিত হইয়া ক্ষীরসমুদ্রে শয়ন

করেন। এই বিষ্ণুই দেবাদি-স্থাবরান্তশরীরিদিগের হৃদয়ে অন্তর্যামিরূপে অবস্থিত হইয়া নানাশরীররূপঅধিকরণেরভেদে নানারূপে প্রতীয়মান হন। সাত্বততন্ত্রে—তৃতীয়পুরুষাকারে সর্ব্বভূতস্থ বলিয়া বিষ্ণুর যেরূপ নির্দ্দেশ করিয়াছেন, ঐরূপ গর্ভোদশায়ি-বিষ্ণুর বিলাসমূর্ত্তি। অতএব ব্রহ্মাদিদেবগণ ক্ষীরাব্ধিতীরে গিয়া যে ক্ষীরোদশায়িবিষ্ণুর উপাসনা করিয়াছিলেন, সেই অনিরুদ্ধাংশ বিষ্ণুই কৃষ্ণনামে অবতীর্ণ হইয়াছিলেন ইহাই যুক্তিসঙ্গত ॥১৮৩॥

## উক্ত পূর্ব্বপক্ষের নিরসন।

অনন্তর ভাগবতাদিশাস্ত্রের তাৎপর্য্যানভিজ্ঞ তোমাদের পূর্ব্বপক্ষের সিদ্ধান্ত, দশমস্কন্ধে ব্রহ্মাদিদেবগণের প্রতি যেরূপ আকাশবাণী হইয়াছিল, তদনুসারে প্রতিপাদন করিতেছি ঃ—পরমপুরুষ সাক্ষাৎভগবান্ বসুদেবপত্নীতে প্রাদুর্ভূত হইবেন তাঁহার প্রীতির নিমিত্ত সুরস্ত্রীগণও ঐসঙ্গে মিলিত হউন। এই শ্লোকের কারিকা ঃ— পরশব্দ—পুরুষের, ও সাক্ষাৎশব্দ ভগবানের বিশেষণ বিধায় মহত্তত্ত্বাদির স্রষ্টা কারণার্ণবশায়ি-বিষ্ণু যে এই শ্রীকৃষ্ণেরই অংশ তাহা নির্ণীত হইল। এ বিষয়ে শ্রীধরস্বামিপাদেরও সম্মতি পরিদৃষ্ট হওয়াযায়, যেহেতু "অথাহমংশভাগেন" এই শ্লোকের ব্যাখ্যায় তিনি অংশভাগেন এই পদের এইরূপ সিদ্ধান্ত দেখাইয়াছেন যথা—"অংশেন ভাগো মায়য়া যেন" যাঁহার অংশদ্বারা (প্রকৃতীক্ষণকর্ত্তাপ্রথমপুরুষদ্বারা) মায়ার ভাগ হইয়াছে। ভাগ—ভজন। এইরূপ ব্যাখ্যাদ্বারা প্রথমপুরুষ (সঙ্কর্ষণ) যে শ্রীকৃষ্ণের অংশ এইরূপ সিদ্ধান্তকরিয়া স্পষ্টরূপে শ্রীকৃষ্ণের পূর্ণত্ব স্থাপন করিয়াছেন ।১৮৪॥

আরও বলি, সেই দশমস্কন্ধেই শ্রীদেবকীদেবীর স্তবে পুরুষাবতারগণ যে শ্রীকৃষ্ণের অংশ তাহা নির্ণীত হইয়াছে, যথা—যে তোমার অংশের অংশ ও তদংশদ্বারা এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয় হয়; হে বিশ্বাত্মন্! আমি অদ্য সেই তোমাকে শরণ লইলাম। এই শ্লোকের কারিকা; যাঁহার অংশ—পুরুষ, তাঁহার অংশ (শক্তিমান্ পুরুষের একদেশ)

প্রকৃতি, তদংশ সত্ত্বাদিগুণত্রয়, তাহাদের ভাগদ্বারা ( পরিণামাংশদ্বারা ) এই পরিদৃশ্যমানজগতের সৃষ্টি স্থিতি ও প্রলয় হইয়া থাকে। আরও সেইদশমেই ব্রহ্মারস্তবে ঃ—হে ভগবন্! তুমি যখন সর্ব্বদেহির আত্মা, তখন কি তুমি নারায়ণ নহ? নারশব্দের অর্থ—জীবসমূহ, অয়ন-শব্দের অর্থ আশ্রয়। জীবসমূহ যাঁহার আশ্রয় সেই পরমাত্মাই নারায়ণশব্দের বাচ্য; অতএব যেহেতু তুমি পরমাত্মা সেইজন্যই তুমি নারায়ণ। হে অধীশ! তুমি জীবসমূহের প্রবর্ত্তকবলিয়াও নারায়ণ পদবাচ্য। নারের জীবসমষ্টির বা মহদাদি তত্ত্বসমূহের প্রবর্ত্তক ঈশ্বরকেও শাস্ত্রে নারায়ণ বলে। তুমি অখিল লোকসাক্ষীহেতু ও নারায়ণ; কারণ যিনি জীবসমূহকে অন্তর্যামিরূপে সাক্ষাৎদর্শনকরেন বলিয়া নারায়ণপদবাচ্য। এবং নরশব্দে পরমাত্মা, তাঁহা হইতে উদ্ভূত যে মহদাদিত্রয়োবিংশতিতত্ত্ব এবং তাহাহইতে উৎপন্ন যে জলরাশি এই দুইটী যাঁহার আশ্রয় সেই প্রসিদ্ধ নারায়ণ ( গর্ভোদশায়িবিষ্ণু ) তোমারই মূর্ত্তিবিশেষ; তিনি তোমা হইতে অভিন্ন। তবে সেইনারায়ণের যে তাদৃশপরিচ্ছিন্নতা, তাহা সত্য নহে পরন্তু উহা তোমারই লীলা, অথবা তোমার নারায়ণরূপা মূর্ত্তি সত্যই; উহা মায়িক নহে ॥ ১৮৫ ॥

এই শ্লোকের কারিকা যথা—"জগত্রয়ান্তোদধি" ইত্যাদি পূর্ব্বশ্লোকে ব্রহ্মা শ্রীকৃষ্ণকে নারায়ণ বলিয়া, অনন্তর যাঁহাতে অসংখ্য ব্রহ্মাণ্ড পর্য্যাপ্ত (পরিমিত) তাদৃশ অদ্ভুত পরমৈশ্বর্য্য দর্শন করিয়া, ভয়াকুলচিত্তে অপরাধীর ন্যায় বলিতেছেন তুমি কি নারায়ণ নও। হে অধীশ! যেহেতু তুমি অসংখ্য ব্রহ্মাণ্ডান্তর্বর্ত্তি অন্তর্য্যামিপুরুষগণের অপেক্ষাও অধিক, অতএব তুমি অধীশ! যেহেতু প্রপঞ্চস্থিত ও বৈকুণ্ঠস্থিত জীবসমষ্টির তুমি প্রকাশক সেই হেতু অখিললোকের সাক্ষী স্বয়ং দ্রষ্টাও তুমি। নর অর্থাৎ পরমাত্মা হইতে উদ্ভূত যে চতুর্ব্বিংশতিতত্ত্ব এবং তাহা হইতে উৎপন্ন যে জলরাশি এই দুইটি যাহার আশ্রয় সেই নারায়ণ ও তোমার অঙ্গ—স্বাংশ, অর্থাৎ চিচ্ছক্তি ও মায়াশক্তিবৈভবে পরিপূর্ণ তোমার ( শ্রীকৃষ্ণের ) ঐশ্বর্য্য চতুষ্পাদ

(পূর্ণ) ; এবং পুরুষাবতাররূপিনারায়ণের মায়াবিভূতিরূপঐশ্বর্য্য একপাদ (একাংশ) ; এবিষয়ে তোমার গীতার বাক্য যথা—আমি সমষ্টিবিরাড়ন্তর্যামিদ্বিতীয়পুরুষরূপ অংশমূর্ত্তিদ্বারা এই বিশ্বকে ব্যাপিয়া আছি। এই অংশমূর্ত্তি বিরাট্‌মূর্ত্তির ন্যায় মায়িক নহে। ১৮৬॥

শ্রীব্রহ্মসংহিতাতে—যাঁহার (গর্ভোদশায়ি-মহাবিষ্ণুর) এক নিশ্বাসকাল অবলম্বনকরিয়া তদ্‌রোমকূপজাত-ব্রহ্মাণ্ডনাথ ব্রহ্মা বিষ্ণু ও রুদ্র, স্বস্ব অধিকারে অবস্থিত, সেই মহাবিষ্ণু (দ্বিতীয়পুরুষ) যাঁহার অংশাংশ সেই গোবিন্দকে আমি ভজনা করি। অতএব পুরুষ (প্রদ্যুম্ন) যদি এই কৃষ্ণেরই অংশ হইলেন, তবে সেই পুরুষের বিলাসমূর্ত্তি ক্ষীরাব্ধিপতি—অনিরুদ্ধ সুতরাং কৃষ্ণের অংশ ॥১৮৭॥

## পুনরায় শ্রীকৃষ্ণ ক্ষীরাব্ধিপতির কেশের অবতার এইরূপ পূর্ব্বপক্ষবাদির মতের উত্থাপন ও নিরাস।

যদি বল, দ্বিতীয়স্কন্ধে বিধাতা, যিনি যদুবংশে অবতীর্ণ তাঁহাকে কিকারণে সিতকৃষ্ণকেশরূপে নির্দ্দেশ করিলেন?—অর্থাৎ যদি ক্ষীরাব্ধিপতির অংশ শ্রীকৃষ্ণ না হইতেন, তাহা হইলে "ভূমেঃ সুরেতর" ইত্যাদি নারদের প্রতি ব্রহ্মার উপদেশ কিরূপে সঙ্গত হয়? শ্রীনারদের প্রতি ব্রহ্মার উপদেশ যথা—অসুরসেনানিপীড়িতপৃথিবীর ক্লেশনিবৃত্তির নিমিত্ত, পরমেশ্বরস্বপ্রযুক্ত যাঁহার মার্গ লোকবুদ্ধির অগোচর, সেই সিতকৃষ্ণকেশ (ক্ষীরাব্ধিপতি) অংশতঃ আবির্ভূত হইয়া, নিজের অসাধারণ-মহিমাদ্যোতকলীলা করিবেন ॥ ১৮৮ ॥

এইরূপ পূর্ব্বপক্ষবাদির আশঙ্কা পরিহারার্থ বলিতেছেন, তুমি এইরূপ বলিতে পার না, আমি এই শ্লোকের অর্থ সঙ্গতি করিতেছি শ্রবণ কর। কলাদ্বারা অর্থাৎ শিল্পনৈপুণ্যবিশেষবিধানদ্বারা। সিত—বদ্ধ হইয়াছে, কৃষ্ণ—অতিশ্যাম, কেশ, যৎকর্ত্তৃক তিনি সিতকৃষ্ণকেশ এইরূপ সমাস। এই প্রকার বলায় তাঁহার বৈদগ্ধীবিশেষের উৎকর্ষ কীর্ত্তিত হইল। কিম্বা যিনি কলাদ্বারা অর্থাৎ অংশদ্বারা, সিতকৃষ্ণকেশ—সিতকৃষ্ণ-

কেশসমূহে সুশোভিত ক্ষীরাব্ধিপতি-অনিরুদ্ধ, সেই লীলাপুরুষোত্তম স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণ, যদুবংশে অবতীর্ণ হইয়াছেন ॥১৮৯॥

আরও বলিতেছি বিষ্ণুধর্ম্মোত্তরনামকশাস্ত্রে মার্কণ্ডেয়ঋষি বজ্রনামকরাজাকে (অনিরুদ্ধেরপুত্রকে) স্পষ্টই বলিয়াছেন, প্রলয়াব্ধিস্থিত এই অনিরুদ্ধই তোমার পিতা (অনিরুদ্ধ)। সেই বিষ্ণু-ধর্ম্মোত্তরে বজ্রের প্রশ্ন যথা—কল্পান্তে বালকরূপে পুনঃ পুনঃ যাঁহাকে দর্শন করিয়াও সর্ব্বজ্ঞকল্প আপনি জানিতে সমর্থ হইলেন না, তিনি কে, ইহা জানিবার জন্য, আমার বড়ই কৌতূহল হইতেছে। মার্কণ্ডেয়র উত্তর যথা—আমি ঐ প্রলয়াব্ধিস্থিতজগৎপতি (ব্যষ্টি জীবের অন্তর্য্যামী) পরমদেবতাকে পুনঃ পুনঃ দর্শন করিয়াছি বটে, কিন্তু বারংবার দর্শনেও, প্রলয়কালে তাঁহার মায়ায় মোহিত হইয়া, তাঁহার স্বরূপ অবগত হইতে পারি নাই। পরে প্রলয়াবসানে ব্রহ্মার নিকট জিজ্ঞাসা করিয়া জানিলাম সেই জগৎপতি বিষ্ণু তোমার পিতা অনিরুদ্ধ। এ বিষয়ে কারিকা—অন্যথা অর্থাৎ যদ্যপি শ্রীকৃষ্ণ অনিরুদ্ধের অবতার হইতেন, তাহা হইলে মুনিবর্য্য মার্কণ্ডেয় বলিতেন, সেই প্রলয়াব্ধিস্থিত জগৎপতি তোমার প্রপিতামহ শ্রীকৃষ্ণ। (অর্থাৎ শ্রীকৃষ্ণের পুত্র প্রদ্যুম্ন, প্রদ্যুম্নের পুত্র অনিরুদ্ধ, অনিরুদ্ধের পুত্র বজ্র, এইরূপ বংশ পরিচয়ে শ্রীকৃষ্ণ বজ্রের প্রপিতামহ) অতএব কেশাবতার (অনিরুদ্ধাবতার শ্রীকৃষ্ণ) বলিয়া যে ভ্রম জন্মিয়াছিল তাহা দূরে পরাহত হইল ॥১৯০॥

### শ্রীকৃষ্ণ, পঞ্চরাত্রাদ্যুক্ত বাসুদেবের অবতার, এইরূপ পূর্ব্বপক্ষ উত্থাপন।

যদি পুনরায় এইরূপ আশঙ্কা কর যে, সঙ্কর্ষণাদি পুরুষাবতারত্রয় অপেক্ষা সেই শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠতা হউক; কিন্তু যিনি বাসুদেব, তিনি সর্ব্বৈশ্বর্য্যনিষেবিত পরমব্যোমাখ্য-ত্রিপাদ্‌বিভূতিতে ও প্রপঞ্চাখ্য একপাদ্‌বিভূতিতে নানারূপের ন্যায় প্রতিভাত এবং উদীয়মান অসংখ্য বালসূর্য্যের মাধুর্য্যের অপেক্ষাও তাঁহার দ্যুতি মধুর। উক্ত বাসুদেবের

বর্ণ, স্থানভেদে ভিন্ন; কোনস্থানে নবঘনশ্যাম ও কোনস্থানে শুদ্ধ-স্বর্ণবর্ণ, এই বাসুদেবাখ্য-প্রথমব্যূহই মহাবৈকুণ্ঠনাথের (নারায়ণের) বিলাসরূপে বিশ্রুত। ইনি অংশতঃ পরমাত্মা এবং অপ্রাকৃত বল, জ্ঞান, বীর্য্য ও তেজ আদি ঐশ্বর্য্যসমন্বিত ॥ ১৯১ ॥

মহাবৈকুণ্ঠনাথের যে ব্যূহচতুষ্টয় মহাবস্থানামে খ্যাত, এই বাসুদেব তাঁহাদের মধ্যে প্রধান ও ইনি আবার অংশতঃ জীবগণের চিত্তে অধিষ্ঠাতৃ-রূপে উপাস্য এবং বিশুদ্ধসত্ত্বের (স্বরূপশক্তির বৃত্তিভূতসত্ত্বের) অধিষ্ঠান। যেইবাসুদেবের বিলাসমূর্ত্তি ভগবান্ শ্রীসঙ্কর্ষণ, মহাপ্রলয়াবসানে সর্ব্বজীবের প্রাদুর্ভাবস্থানবলিয়া উপনিষদে জীবনামে অভিহিত, এবং যিনি মহাবৈকুণ্ঠে চতুর্ব্যূহমধ্যে দ্বিতীয়ব্যূহ বলিয়া নির্দ্দিষ্ট হইয়া থাকেন। অসংখ্য শারদীয়পূর্ণচন্দ্রের শুভ্রকিরণাপেক্ষায় সুমধুরদ্যুতিবিশিষ্ট এই সঙ্কর্ষণই আবার অহঙ্কারতত্ত্বের অধিষ্ঠাতৃরূপে উপাস্য। ইনি অনন্তদেবে অংশতঃ আবিষ্ট হইয়া পৃথিবীকে ধারণ করিয়া রহিয়াছেন এবং ইনিই আবার রুদ্র, অধর্ম্ম, সর্প, যম ও অসুরকুলের অন্তর্য্যামি-রূপে জগতের সংহার করিয়া থাকেন। বুদ্ধিমান্ ব্যক্তিরা বুদ্ধিতত্ত্বে অধিষ্ঠাতৃদেবরূপে যেই প্রদ্যুম্নকে উপাসনা করেন এবং লক্ষ্মীদেবী ইলাবৃত-বর্ষে স্তবকরতঃ যাঁহার সেবা করিয়া থাকেন, সেই প্রদ্যুম্নাখ্যতৃতীয়ব্যূহ সঙ্কর্ষণের বিলাসমূর্ত্তি। উক্ত প্রদ্যুম্ন, স্থানভেদে প্রতপ্তসুবর্ণের ন্যায় ও নবমেঘের ন্যায় অঙ্গকান্তি প্রকাশকরিয়া প্রপন্নজনের আনন্দ বর্দ্ধন করিয়া থাকেন। ইনিই সমষ্টিসূক্ষ্ম ও স্থূলসৃষ্টির নিদান ও ইনিই আবার প্রসিদ্ধ কামদেবে নিজের অংশ ন্যস্ত করিয়াছেন। এই প্রদ্যুম্নই অংশতঃ বিধাতা, দক্ষাদিপ্রজাপতিগণ, বিষয়ি-দেবমানবাদি ও কন্দর্পের অন্তর্য্যামিরূপে সৃষ্টিকার্য্য সম্পাদন করেন। মনীষিগণ মনস্তত্ত্বে তদধিষ্ঠাতৃরূপে যাঁহার উপাসনা করিয়া থাকেন ও যিনি নীলমেঘের ন্যায় শরীরকান্তিযুক্ত পালনকর্ত্তা বিষ্ণুরূপে ধর্ম্ম, মনু, দেবতা ও ভূপতিগণের অন্তর্য্যামীহইয়া বিশ্বপালন করিয়া থাকেন; সেই চতুর্থব্যূহ অনিরুদ্ধ, পূর্ব্বোক্ত প্রদ্যুম্নাখ্য-পুরুষের বিলাসমূর্ত্তি ॥ ১৯২ ॥

মহাভারতীয় শান্তিপর্ব্বের মোক্ষধর্ম্মে প্রদ্যুম্নকে মনের অধিষ্ঠাতৃরূপে ও অনিরুদ্ধকে অহঙ্কারের অধিষ্ঠাতৃরূপে নির্দ্দেশ করিয়াছেন ॥ ১৯৩ ॥

কিন্তু পূর্ব্বোক্তপ্রক্রিয়া ( প্রদ্যুম্ন বুদ্ধিতত্ত্বের এবং অনিরুদ্ধ মনের অধিষ্ঠাতৃদেবতা ) এইরূপ সিদ্ধান্ত, সর্ব্ববিধপঞ্চরাত্র ও পুরাণ-সম্মত ॥ ১৯৪ ॥

## চতুর্ব্যূহের স্থান নির্ব্বাচন।

পরমব্যোমের ( মহাবৈকুণ্ঠের ) পূর্ব্বাদিদিক্‌চতুষ্টয়ে, বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই চতুর্ব্যূহ যথাক্রমে বাস করেন; এবং পাদবিভূতির ( মায়াবৈভবের ) জলাবরণে আবির্ভূত-বৈকুণ্ঠস্থবেদবতী-পুরে বাসুদেব, সত্যলোকের উপরিভাগে বিদ্যমান বৈকুণ্ঠধামে সঙ্কর্ষণ, নিত্যদ্বারকাপুরে প্রদ্যুম্ন ও শুদ্ধজলসমুদ্রের উত্তরদিকে অবস্থিত শ্বেত-দ্বীপান্তর্গত ঐরাবতপুরে অনন্তশয্যায় অনিরুদ্ধ বাস করেন ইহা পদ্ম-পুরাণে উক্ত হইয়াছে ॥ ১৯৫ ॥ ১৯৬ ॥

## বাসুদেবাদিনবব্যূহের মধ্যে বাসুদেবশ্রেষ্ঠ।

বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, নারায়ণ, নৃসিংহ, হয়গ্রীব, মহাবরাহ ও ব্রহ্মা এই নবব্যূহ সাত্বততন্ত্রে কীর্ত্তিত হইয়াছেন। তন্মধ্যে ব্রহ্মাকে এস্থানে ঈশ্বরকোটি বলিয়া বুঝিতে হইবে। অত্রোক্তনবব্যূহের মধ্যে বাসুদেবাদিচতুষ্টয় অজস্রপরমৈশ্বর্য্যনিষেবিত ও চতুর্ভুজে-সুশোভিত। তন্মধ্যে বাসুদেব পূর্ণানন্দস্বরূপ ও ঐশ্বর্য্যাদিতে পরমব্যোমাধিপতিনারায়ণের বিলাস; যে হেতু এই বাসুদেব, পরমব্যোমাধিপতি-নারায়ণের পরিকরবর্গের মধ্যে মুখ্য; সেইহেতু বাসুদেবই শ্রীকৃষ্ণনামধারণপূর্ব্বক অবতীর্ণ হইয়াছেন, এই প্রকার আশঙ্কা করি; যে হেতু বেদপুরাণাদিসর্ব্বশাস্ত্রে শ্রীকৃষ্ণ বাসুদেবরূপে বিখ্যাত ॥ ১৯৭ ॥

পঞ্চরাত্রমতানুযায়িপণ্ডিতগণ শ্রীকৃষ্ণকে যে বাসু-দেবাবতাররূপে নির্ণয় করিয়া থাকেন ; অধুনা সেই মতের সমাধান।

অধুনা গ্রন্থকার শ্রীকৃষ্ণের বাসুদেবাবতারত্ব আশঙ্কাপূর্ব্বক পরিহার করিতেছেন যথা—তোমার এইরূপ নির্ণয় যুক্তিসঙ্গত নহে। ইহার সমাধান করিতেছি শ্রবণ কর। শ্রীমদ্ভাগবতাদিশাস্ত্রে শ্রীকৃষ্ণ, বাসুদেবাখ্য-আদ্যব্যূহ হইতে শ্রেষ্ঠরূপে উক্ত হইয়াছেন। শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধের তৃতীয়াধ্যায়ে যথা :—শৌনিকাদিঋষিগণের প্রতি বলিতেছেন ইতঃপূর্ব্বে যে সকল অবতারের বিষয় উক্ত হইয়াছে এবং এতদতিরিক্ত যে সকল অবতার অনুক্ত রহিয়াছে সেই সর্ব্ববিধ অবতারের মধ্যে কেহবা গর্ভোদশায়িদ্বিতীয়পুরুষের অংশ, কেহবা কলা, কিন্তু শ্রীকৃষ্ণ স্বয়ং ভগবান্ অর্থাৎ সর্ব্বাবতারাবতারি-স্বয়ংরূপ। এই শ্লোকের গ্রন্থকারের কারিকা—

পুরুষের অর্থাৎ প্রদ্যুম্নাখ্য দ্বিতীয় পুরুষের। এই শ্রীবরাহ ও মৎস্যাদি অংশাবতার এবং সনৎকুমারাদি কলাবতার। এস্থলে তু-শব্দ ভিন্নোপক্রমে অর্থাৎ ভিন্নবাক্যারম্ভে প্রযুক্ত হইয়াছে। শ্রীকৃষ্ণ স্বয়ং-ভগবান্ পুরুষোত্তম এইরূপ নির্দ্দেশ করায় তাঁহার বাসুদেবাবতারত্ব অপগত হইল অর্থাৎ নিরসিত হইল ॥ ১৯৮ ॥

শ্রীদশমে ব্রহ্মাও এইরূপ বলিয়াছেন যথা :—আমার প্রতি অনুগ্রহ করিয়া যিনি বিবিধ আশ্চর্য্য প্রদর্শন করাইয়াছেন, ভক্তের ইচ্ছানুযায়িনী যাঁহার ইচ্ছা, যাঁহার বিগ্রহ ভূতময় নয় অর্থাৎ যিনি চিদ্‌ঘনবিগ্রহ এবং যিনি দেববপু—দেবপদাঙ্কিতবিগ্রহ-বাসুদেবহইতেও মাহাত্ম্যে অধিক, সেই নন্দনন্দনাকারে আমার দৃষ্টিগোচর ভগবান্ তোমার মহিমা, আমি সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা হইয়াও একাগ্রচিত্তদ্বারা অবগত হইতে পারিলাম না। অতএব আত্মসুখানুভূতিব্রহ্মতত্ত্ব হইতে ভগবত্তত্ত্বের পরাবস্থ তোমার মহিমা যে অধিক এ বিষয়ে আর কি বলিব ॥ ১৯৯ ॥

এই শ্লোকের কারিকা—যাহার বপু—বিগ্রহ, নিজনামে দেব এই প্রকার নামে খ্যাত ; অর্থাৎ দেব—বাসুদেবনামে যাঁহার বপু বিখ্যাত সেই ব্যূহচতুষ্টয়ের মধ্যে আদিম যে বাসুদেব, তিনিই দেববপুশব্দবাচ্য। তাহা হইতেও ( বাসুদেবহইতেও ) সাক্ষাতে বিদ্যমান্ তোমার (শ্রীকৃষ্ণের) মহি—মাহাত্ম্য। ক—ব্রহ্মা অর্থাৎ আমি জানিতে অক্ষম। আত্ম-সুখানুভূতি-হইতে—ব্রহ্মস্বরূপ-হইতে, তোমার মাহাত্ম্য যে অধিক একথা আর কি বলিব ॥ ২০০ ॥

এই শ্লোকের এই প্রকার অর্থ কৈমুত্যন্যায়দ্বারা লব্ধহইয়াছে। কৈমুত্যন্যায়-ন্যূন স্থলে ও অধিকস্থলে হইয়া থাকে। তন্মধ্যে ন্যূনস্থলীয় কৈমুত্যন্যায় যথা :—শতকোটি সূর্য্য হইতেও তেজস্বী যে কৌস্তুভমণি তাহা যে, প্রদীপহইতে দীপ্তিমান্ এ বিষয়ে আর বলিবার কি আছে। অধিকস্থলে কৈমুত্যন্যায় যথা—যে অন্ধকার একটিপ্রদীপকেও পরাভব করিতে পারে না সে যে কোটিসূর্য্যসদৃশকৌস্তুভমণিকে অভিভূত করিতে অক্ষম একথা আর কি বলিব। অতএব এই শ্লোকে ন্যূনহইতেও ন্যূনস্থলে কৈমুত্যন্যায় বিদ্যমানরহিয়াছে ॥ ২০১ ॥

মদনুগ্রহ—আমাতেই যাঁহার অনুগ্রহ হইয়াছে, যেহেতু অপূর্ব্ব আশ্চর্য্য দেখাইয়া যিনি আমাকেই প্রচুর অনুগ্রহ করিয়াছেন। স্বেচ্ছাময় —যিনি ভক্তগণের অখিল অভিলষিত সিদ্ধির জন্য স্বেচ্ছাময়। ভূতময় নহে—এই বিশেষণ দ্বারা শ্রীকৃষ্ণের পুরুষত্ব ( কারণার্ণবশায়ি-সঙ্কর্ষণত্ব ) নিরস্ত হইল ; যেহেতু এই সঙ্কর্ষণাখ্যপ্রথমপুরুষ সর্ব্বজীবের পরমাশ্রয় ॥ ২০২ ॥

আন্তর—নিরুদ্ধ, মনোদ্বারা, ইহাদ্বারা মনের একতানতা—অনন্য-বৃত্তিত্ব ( তদেকনিষ্ঠত্ব ) বলা হইল। পূর্ব্বোক্তবিশেষণপদসমূহদ্বারা যদিও মহিমা জানিবার যোগ্যতা ছিল তথাপি ব্রহ্মা বলিলেন, আমি জানিতে সমর্থ হইলাম না ; ইহা দ্বারা শ্রীকৃষ্ণের অচিন্ত্যৈশ্বরত্ব জানান হইল। বাসুদেব ও ব্রহ্মহইতে শ্রীকৃষ্ণের মহিমাধিক্য অবগত হইয়াই ব্রহ্মা এস্থলে তাহা সমর্থন করিয়াছেন ॥২০৩॥

এইহেতু স্বায়ম্ভুবাগমে চতুর্দ্দশাক্ষরমন্ত্রের ধ্যানে বাসুদেবাদি চতুর্ব্যূহকে শ্রীকৃষ্ণের আবরণদেবতারূপে কীর্ত্তন করিয়াছেন। ক্রমদীপিকাগ্রন্থেও অষ্টাক্ষরমন্ত্রের বিধানস্থলে বাসুদেবাদিব্যূহচতুষ্টয়কে গোকুলেশশ্রীকৃষ্ণের আবরণরূপে নির্দ্দেশ করিয়াছেন ॥২০৪॥

## নির্ব্বিশেষ ব্রহ্মতত্ত্ব অপেক্ষা, স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠত্ববিষয়ে পূর্ব্বপক্ষ ও তাহার সিদ্ধান্ত প্রদর্শন।

যদি এইরূপ আশঙ্কা কর ; যেহেতু অধ্যাত্মশাস্ত্রে ব্রহ্ম ও ভগবান্ তত্ত্বতঃ অভিন্নরূপে প্রসিদ্ধ, তবে কি কারণে ব্রহ্মের অপেক্ষায় শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠত্ব সম্ভব হয় ? আরও বলি একই ভগবত্তত্ত্ব সর্ব্বশাস্ত্রে পুরুষ ( প্রকৃত্যন্তর্যামী ), পরমাত্মা (জীবসাক্ষী), ব্রহ্ম, জ্ঞান (স্বপ্রকাশচৈতন্য), ইত্যাদি বহুপ্রকারে কীর্ত্তিত হইয়া থাকেন। স্কন্দপুরাণেও সেইরূপ বলিয়াছেন যথা :—একই ভগবান্ অষ্টাঙ্গযোগিগণকর্ত্তৃক পরমাত্মরূপে, বৈদান্তিকগণকর্ত্তৃক ব্রহ্মরূপে, ও জ্ঞানযোগিগণকর্ত্তৃক জ্ঞানরূপে ( স্বপ্রকাশচৈতন্যরূপে ) উক্ত হইয়া থাকেন। শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধে ও ঐরূপ বলিয়াছেন যথা :—তত্ত্ববিদ্‌গণ এক অদ্বয় জ্ঞানস্বরূপ-পরমবস্তুকে তত্ত্বরূপে নির্দ্দেশ করিয়া থাকেন। ঐ পরতত্ত্বই ঔপনিষদ্‌গণ-কর্ত্তৃক ব্রহ্ম, যোগিগণ কর্ত্তৃক পরমাত্মা, এবং ভাগবতগণকর্ত্তৃক ভগবদ্রূপে অভিহিত হইয়া থাকেন ॥২০৫॥

অধুনা গ্রন্থকার উপরোক্ত আশঙ্কার সমাধান করিতেছেন যথা— তুমি সত্যই বলিয়াছ ; কিন্তু এ বিষয়ে তৃতীয়স্কন্ধে ভগবান্ কপিলদেব যাহা বলিয়াছেন তাহা শ্রবণ কর ; যথা :—বহুগুণাশ্রয় একটি দ্রব্য ( ক্ষীরাদি ) যেমন পৃথক্ পৃথক্ নির্গমদ্বারবিশিষ্টচক্ষুরাদি ইন্দ্রিয়সমূহদ্বারা নানারূপে পরিগৃহীত হয়, তদ্রূপ একই ভগবত্তত্ত্ব উপাসনাভেদে নানাকারে প্রতিভাত হইয়া থাকেন। এই শ্লোকের কারিকা—একই শ্রীভগবৎস্বরূপে ব্রহ্ম-পরমাত্মাদিবহুস্বরূপ অন্তঃপাতিরূপে নিত্য বিদ্যমান থাকিলেও উপাসনার তারতম্যানুসারে ( জ্ঞান, যোগ এবং

ভক্তিরূপসাধনের পার্থক্যবশতঃ) সেই সেই উপাসকে তদুপযোগি-স্বরূপের প্রকাশ হইয়া থাকে। দৃষ্টান্ত—যেমন রূপরসাদিবিবিধগুণের আশ্রয়ভূত এক দুগ্ধাদিদ্রব্য, পৃথক্ পৃথক্ ইন্দ্রিয়দ্বারা, বহুবিধ আকারে প্রতীয়মান হয় অর্থাৎ চক্ষুদ্বারা শুক্ল, জিহ্বাদ্বারা মধুর ইত্যাদিরূপে প্রতীত হয়, তদ্রূপ ভগবান্ এক হইয়াও উপাসকের উপাসনাভেদে বহুপ্রকারে প্রতীয়মান হন। তন্মধ্যে যেমন, দুগ্ধাদির মাধুর্য্য একমাত্র জিহ্বাদ্বারাই পরিগৃহীত হয়, অন্য ইন্দ্রিয়দ্বারা নহে, আর যেমন চক্ষুরাদি-ইন্দ্রিয়গণ রূপরসাদিগুণের মধ্যে কেবলমাত্র স্বীয় স্বীয় বিষয়ই গ্রহণ করিতে সমর্থ, কিন্তু চিত্ত সর্ব্বেন্দ্রিয়ের গ্রাহ্যবিষয়ই গ্রহণ করিতে সমর্থ; তদ্রূপ অন্যান্য উপাসনাসমূহ (জ্ঞান, ও যোগপ্রভৃতি) বাহেন্দ্রিয় স্থানীয় (চক্ষু ও জিহ্বাদি স্থানীয়) অর্থাৎ উহারা কেবল স্বীয় স্বীয় উপযোগি প্রসিদ্ধবিষয়ই গ্রহণ করিতে সমর্থ, অন্য কাহাকেও নহে। ভক্তি কিন্তু চিত্তস্থানীয়া, তিনি বিভিন্ন উপাসকের, বিভিন্ন উপাসনার বিষয় সমস্তই লাভ করিতে সমর্থ। এইপ্রকারে শ্রীমদ্ভাগবতাদি প্রধানপ্রধানশাস্ত্রে, ব্রহ্ম হইতে মাধুর্য্যাদিগুণের আধিক্য-বশতঃ শ্রীকৃষ্ণের উৎকর্ষ (শ্রেষ্ঠত্ব) অভিহিত হইয়াছে॥২০৬॥

যদিও নির্গুণ ব্রহ্ম ও সগুণ ভগবান্ তুমিই, এবং ব্রহ্ম ও ভগবান্ এই দুই স্বরূপেই তোমার দুর্জ্ঞেয়তা সমানই, তথাপি হে ভূমন্! স্বরূপতঃ ও গুণতঃ অনন্ত! তোমার অগুণের অনাবিষ্কৃতস্বরূপগুণব্রহ্মের মহিমা অর্থাৎ বিভুত্বস্বরূপ, শুদ্ধান্তঃকরণব্যক্তিগণের অমলঅন্তঃকরণে বিকাররহিত শুদ্ধজীবাত্মজ্ঞানের অনন্তর বিষয়াকারতারাহিত্যহেতু জ্ঞানাকারতা সাদৃশ্যে, মায়াসম্বন্ধরহিতজীবাত্মার সহিত কেবলমাত্র একত্বদ্বারাবোধ্য স্বপ্রকাশস্বরূপজ্ঞানে প্রকাশ পাইয়া থাকেন; তদ্ভিন্ন অন্যকোন-প্রকারেই প্রকাশ পাইতে পারেন না॥ যদি কোন সুনিপুণ ব্যক্তিগণ বহুজন্মে পৃথিবীর পরমাণু, আকাশে হিমকণা ও সূর্য্যাদিকিরণপরমাণু-সমূহও গণনা করিতে সমর্থ হন; তাহারাওকি তথাপি গুণাত্মা অর্থাৎ স্বরূপানুবন্ধিগুণবিশিষ্ট ও এই বিশ্বের হিতার্থ অবতীর্ণ তোমার সার্ব্বজ্ঞ্য,

সর্ব্বৈশ্বর্য্য সৌন্দর্য্যমাধুর্য্যাদি ও বিচিত্রানন্তবিভূতিত্বপ্রভৃতি অসংখ্যগুণ-গ্রামের ইয়ত্তা করিতে সমর্থ হন ? অর্থাৎ কিছুতেই সমর্থ হন না ॥২০৭॥

নির্গুণব্রহ্মবাদী যদ্যপি বলে, গুণমাত্রই যখন প্রকৃতির কার্য্য সুতরাং উহা মরীচিকার ন্যায় মিথ্যাভূত, তখন তাঁহার গণনা করা যায় না ; ইহাতে আর বিচিত্র কি ? এইরূপ বলিতে পারেন না, কারণ এই ভগবদ্গুণ সকল প্রাকৃতিক নহে কিন্তু তাঁহারা ভগবৎস্বরূপভূতত্বহেতু নিশ্চয়ই সুখস্বরূপ। ব্রহ্মতর্কনামকগ্রন্থেও সেই প্রকারই বলিয়াছেন—পরমেশ্বর হরি, স্বরূপভূত ( অপ্রাকৃত ) গুণসমূহে গুণী। বিষ্ণু ও মুক্ত-পুরুষের গুণ, কোনকালেও স্বস্বরূপ হইতে ভিন্ন নহে পরন্তু উহা তাঁহাদের স্বস্বরূপানুবন্ধি। শ্রীবিষ্ণুপুরাণেও—যেপরমেশ্বরে সত্ত্বাদি-প্রাকৃত-গুণসকল কদাপিও বিদ্যমান নাই, সেই পরমশুদ্ধ ( নিত্যই মায়াসংসর্গ-রহিত ) আদিপুরুষ বাসুদেব প্রসন্ন হউন ॥ সেই বিষ্ণুপুরাণেই আবার সেইরূপ উক্ত হইয়াছে যথা :—হেয় ( প্রাকৃত ) সত্ত্বাদিগুণভিন্ন ভগবদ্-বিশেষণভূত জ্ঞান ( সর্ব্বজ্ঞতা ) শক্তি ( ইন্দ্রিয়পাটবতা ) বল ( শরীর-পাটবতা ) ঐশ্বর্য্য ( সর্ব্ববশীকারিত্ব ) বীর্য্য ( মণি ও মন্ত্রাদির ন্যায় অচিন্ত্যপ্রভাব ) অশেষতঃ ভগবচ্ছব্দবাচ্য। পদ্মপুরাণেও :—জগদীশ্বর হরি শ্রুতিস্মৃতিতে যে নির্গুণ বলিয়া উক্ত হইয়াছেন, সেই নির্গুণত্বের অর্থ প্রাকৃতগুণসংসর্গরাহিত্য। শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধে :—হে ভগবন্ ( ধর্ম্ম ! ) মহত্ত্বলাভেচ্ছুব্যক্তিগণকর্ত্তৃক প্রার্থনীয় এই সকল ( সত্যাদি-অনহঙ্কৃতিপর্য্যন্ত একোনচত্বারিংশৎ) গুণসমূহ ও অন্য ( ব্রহ্মণ্য শরণ্যাদি ) মহাগুণরাশি যেই শ্রীকৃষ্ণে নিত্যই বিদ্যমান বলিয়া কদাপি ও তাহা হইলে বিযুক্ত হয় না ; সেই মহাশক্তিশালী শ্রীকৃষ্ণ, অসংখ্য অপ্রাকৃতগুণবিভূষিত ও সান্দ্রানন্দবিগ্রহ ॥২০৮॥

## ব্রহ্ম, শ্রীকৃষ্ণেরই নির্ব্বিশেষ আবির্ভাব।

নির্গুণ ( শব্দস্পর্শাদিরহিত ) নির্ব্বিশেষ ( ভূম্যাদিদ্বারা অস্পৃষ্ট ) এবং অমূর্ত্ত ( নিরাকার ) ব্রহ্ম, সূর্য্যস্থানীয় শ্রীকৃষ্ণের প্রভাস্থানীয়-রূপে উপমিত হইয়া থাকেন ॥ ২০৯ ॥

গীতাশাস্ত্রের চতুর্দ্দশ অধ্যায়ে শ্রীভগবান্ অর্জ্জুনের প্রতি সেইরূপই বলিয়াছেন যথা :—হে অর্জ্জুন ! যে ব্যক্তি জ্ঞানকর্ম্মাদিদ্বারা অমিশ্রিত (শুদ্ধা) প্রেমভক্তিদ্বারা আমাকে ভজনা করেন ; তিনি সত্ত্বাদি-গুণত্রয় সম্যক্ প্রকারে অতিক্রম করিয়া পরব্রহ্মত্ব প্রাপ্তির যোগ্য হন। হে পার্থ ! যেহেতু অব্যয়, অমৃত, ব্রহ্মের ( নিরাকারচৈতন্যরাশির ) আমিই প্রতিষ্ঠা—পরমাশ্রয় ( ঘনীভূতব্রহ্মই আমি ) এবং শাশ্বত-ধর্ম্মের ( শ্রবণাদিভক্তিযোগের ) ও ঐকান্তিকসুখের ( প্রেমের ) আমিই পরমাশ্রয় ॥ ২১০ ॥

এই দুইশ্লোকের কারিকা—সেই অব্যভিচারিভক্তিমান্ পুরুষ, ব্রহ্মভাব প্রাপ্তহইয়া, তত্রস্থ লীলাবিগ্রহ আশ্রয়করতঃ প্রেমদ্বারা ব্রহ্মের প্রতিষ্ঠাভূত আনন্দমূর্ত্তি আমাকে ভজনা করে। যেহেতু অব্যভিচারিণীভক্তির ফল প্রেমসেবা। কেবল ব্রহ্মভাব কিন্তু ভগবদ্-বিদ্বেষদ্বারাও লভ্য হইতে পারে। হে অর্জ্জুন ! যদি তুমি বল যে, যদুকুলসম্ভূত কৃষ্ণ তোমাকে ভজনা করিলে ব্রহ্মত্বপ্রাপ্তি কিরূপে সম্ভব হইতে পারে। এইরূপ আশঙ্কা পরিহারের নিমিত্ত বলিলেন "ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহম্" যেহেতু অহং—তোমার সম্মুখস্থ এই বিবিধানন্দপূর্ণ চিদ্‌ঘনবিগ্রহ আমি। চিৎস্বরূপব্রহ্মের প্রতিষ্ঠা-পরমাশ্রয়। কিরণ-সমূহের, সম্বন্ধে ঘনীভূততেজঃস্বরূপ সূর্য্যই যেমন পরমাশ্রয় ; তদ্রূপ চিৎস্বরূপ ব্রহ্মের সম্বন্ধে চিদ্‌ঘনবিগ্রহ আমি ( শ্রীকৃষ্ণ ) পরমাশ্রয়। এস্থলে অব্যয়-অমৃতশব্দে নিত্যমুক্তি, ও শাশ্বতধর্ম্মশব্দে ভগবদ্ধর্ম্ম উক্ত হইয়াছে। ঐকান্তিকসুখশব্দে এস্থলে, যৎকর্ত্তৃক মোক্ষসুখও তিরস্কৃত হইয়া থাকে, সেই প্রেমভক্তিরসোৎসব অভিহিত হইয়াছে ॥ ২১১ ॥

ব্রহ্মসংহিতা গ্রন্থে আরও বলিয়াছেন যথা :—অসংখ্য জগদ্রূপ-ব্রহ্মাণ্ডে কারণরূপে এক হইয়াও কার্য্যরূপে বসুধাদিবিভূতিদ্বারা অসংখ্যাত যে নিষ্কল অনন্ত এবং অশেষভূত ব্রহ্ম, ( নিরাকার চৈতন্যরাশি ) তিনি যেই সান্দ্রচৈতন্যরাশি নরাকৃতিপরব্রহ্মের প্রভাস্থানীয়

(নির্ব্বিশেষপ্রকাশ) আমি সেই গোবিন্দকে ভজনা করি॥ এই শ্লোকের দুইটি কারিকা ঃ—অর্ব্বুদকোটি (অসংখ্য) ব্রহ্মাণ্ডে, বসুধাদি-বিভূতিদ্বারা যিনি ভেদপ্রাপ্ত এবং যিনি নিষ্কল, অনন্ত ও অশেষস্বরূপ সেই ব্রহ্ম, সদা প্রভাবযুক্ত যে গোবিন্দের প্রভা, সেই গোবিন্দকে আমি ভজনা করি॥ ইহাই পূর্ব্বোক্ত পদ্যের স্পষ্টার্থ ॥ ২১২ ॥

## শ্রীরামানুজসম্প্রদায়ের মতে শ্রীকৃষ্ণ, পরব্যোমাধিপতি নারায়ণের বিলাসমূর্ত্তি ; এইরূপ পূর্ব্বপক্ষ প্রদর্শন।

যদি রামানুজীয়গণ এইরূপ বলেন হে কৃষ্ণপারম্যবাদিন্! তোমার ভাব (অভিপ্রায়) আমি নিশ্চয় জানিতে পারিয়াছি, তুমি পর-ব্যোমপতি-নারায়ণের অবতাররূপে শ্রীকৃষ্ণকে বলিতেছ। অপ্রপঞ্চ (বৈকুণ্ঠ) হইতে প্রপঞ্চে জন্মাদিলীলা প্রকাশ করায় শ্রীকৃষ্ণ অবতাররূপে পরিকীর্ত্তিত হইলেও নৃসিংহরামপ্রভৃতি অবতারসমূহ হইতে উৎকর্ষবাহুল্যবশতঃ তিনি শ্রীনারায়ণের বিলাস নামে অভিহিত। যেই অসমানোর্দ্ধবৈভব পরব্যোমনাথ-শ্রীনারায়ণের উৎকর্ষসৌষ্ঠব-শ্রুতিস্মৃতি ও মহাতন্ত্রাদিশাস্ত্রে বর্ণিত হইয়াছেন। ব্রাহ্মকল্পে (মহাপ্রলয়াবসানে যেকল্পে ব্রহ্মা জন্মগ্রহণ করেন সেই কল্পে) লোকসৃষ্টির পূর্ব্বে, যিনি ব্রহ্মাকে মহাবৈকুণ্ঠলোকস্থিত স্বীয়স্বরূপ প্রদর্শন করাইয়াছিলেন॥ ২১৩॥

---

### বিবৃতি

অধুনা পাঠকবর্গের সুখবোধার্থ ঈশ্বরতত্ত্বসম্বন্ধে শ্রীসাম্প্রদায়িকগণের মত সংক্ষেপে প্রদর্শিত হইতেছে যথা ঃ—পরমেশ্বর এক হইয়াও লীলার্থ—পর, ব্যূহ, বিভব, অন্তর্যামী ও অর্চ্চাবতাররূপে নিত্যই বিরাজমান। তন্মধ্যে পরতত্ত্ব—স্বয়ং প্রভু সচ্চিদানন্দবিগ্রহ শ্রীনারায়ণ; পরবাসুদেব তাঁহারই নামান্তর। তিনি কালকৃতপরিণামরহিত অনবধিকাতিশয়সুখস্বরূপ বৈকুণ্ঠাখ্য পরমধামে শ্রী, ভূমি, ও নীলা এই স্বরূপশক্তিত্রয়েরসহিত নিত্যই লীলায়মান। শাস্ত্রে সেইরূপই উক্ত হইয়াছে।

## বিবৃতি

যথা ঃ—"বৈকুণ্ঠে তু পরে লোকে শ্রিয়া সার্দ্ধং জগৎপতিঃ।
উভাভ্যাং ভূমিনীলাভ্যাং সেবিতঃ পরমেশ্বরঃ॥"

ইতি তত্ত্বত্রয়টীকায়াম্।

অর্থাৎ জগৎপতি পরমেশ্বর ( শ্রীনারায়ণ ) বৈকুণ্ঠনামক—পরমধামে লক্ষ্মী এবং ভূমি ও নীলাকর্ত্তৃক সেবিত হইয়া নিত্যই বিদ্যমান রহিয়াছেন। ব্যূহ—উপাসকানুগ্রহার্থ সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন, এবং অনিরুদ্ধ এই ত্রিদেবীস্বরূপে নিত্য অবস্থিতি। আবার তাঁহারাই জীবকল্যাণার্থ সৃষ্টিস্থিতি ও প্রলয়কর্ত্তা হন। বিশ্বক্সেনসংহিতায় শ্রীভগবান্ এইরূপই উপদেশ করিয়াছেন যথা—

"পরো ব্যূহশ্চ বিভবো নিয়ন্তা সর্ব্বদেহিনাম্।
অর্চ্চাবতারশ্চ তথা দয়ালুঃ পুরুষাকৃতিঃ।
ইত্যেবং পঞ্চধা প্রাহুর্মাং রহস্যবিদো জনাঃ॥"

ইতি বিশ্বক্সেনসংহিতায়াম্।

অর্থাৎ শ্রুতিরহস্যবিদ্ পণ্ডিতগণ আমার ( পরমেশ্বরের ) একই স্বরূপকে, পর, ব্যূহ, বিভব, অন্তর্য্যামী ও অর্চ্চাবতার এই পাঁচপ্রকারে নির্দ্দেশ করিয়া থাকেন। শ্রীবাসুদেবে জ্ঞান ( সর্ব্বজ্ঞতা ) বল বিগ্রহের পাটবতা ) ঐশ্বর্য্য ( সর্ব্ববশীকারিত্ব ) বীর্য্য ( অচিন্ত্যপ্রভাব ) শক্তি ( ইন্দ্রিয়ের পাটবতা ) তেজঃ ( কান্তি ) এই ষড়বিধগুণ নিত্যই বিদ্যমান। সঙ্কর্ষণে জ্ঞান ও বল, প্রদ্যুম্নে ঐশ্বর্য্য ও বীর্য্য, অনিরুদ্ধে শক্তি ও তেজঃ নিত্যই অভিব্যক্ত। তন্মধ্যে সঙ্কর্ষণাখ্যপুরুষ মহাপ্রলয়ে প্রকৃতিপ্রলীনজীবসমূহে অধিষ্ঠিতহইয়া সমষ্টিসৃষ্টি ও প্রদ্যুম্ন মনস্তত্ত্বে অধিষ্ঠিত হইয়া ধর্ম্মোপদেশ ও চাতুর্ব্বর্ণ্যসৃষ্টি এবং অনিরুদ্ধ জীবসংরক্ষণ, তত্ত্বজ্ঞানপ্রদান এবং মিশ্রসৃষ্টি সুসম্পন্ন করেন। বিভব—মৎস্যকূর্ম্মবরাহনৃসিংহরামকৃষ্ণপ্রভৃতিঅবতারবৃন্দ। বিভববৃন্দ অনন্তহইয়াও বিশ্বমঙ্গলার্থ দ্বিবিধাকারে বিভক্ত। তন্মধ্যে নৃসিংহ-রামকৃষ্ণপ্রভৃতি মুখ্যবিভব ও ব্রহ্মরুদ্রাদিদেবগণ গৌণবিভব। পরমেশ্বরের স্বীয় ইচ্ছাই একমাত্র বিভবস্বরূপে অবতারের কারণ। অবতরণের মুখ্যফল ধর্ম্ম সংস্থাপন ও আনুষঙ্গিকরূপে সাধুদিগের পরিত্রাণ ও দুষ্কৃতদিগের বিনাশ, গৌণফল। অন্তর্য্যামী—প্রতিদেহীর অন্তরে প্রবেশপূর্ব্বক প্রবৃত্তি সকলের

দ্বিতীয়স্কন্ধে সেই প্রকারই উপদিষ্ট হইয়াছে যথা ঃ—ভগবান্ পরমব্যোমাধিপতি নারায়ণ, ব্রহ্মাকর্ত্তৃক ভক্তিদ্বারা আরাধিত হইয়া, যাহা অপেক্ষা শ্রেষ্ঠ বৈকুণ্ঠধাম আর নাই তাঁহাকে সেই পরমব্যোমস্থ মহাবৈকুণ্ঠধাম সন্দর্শন করাইয়াছিলেন। যে ধামে অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ, ও অভিনিবেশ এই পঞ্চবিধ সংক্লেশ এবং অবিবেক ও পতনভয়, বিগতহইয়াছে এবং তদ্ধামবাসি-লব্ধভগবৎসাক্ষাৎকার-মহাপুরুষগণকর্ত্তৃক যে ধাম সংস্তুত। যে ধামে রজঃ, তমঃ, ও তন্মিশ্রিত সত্ত্বগুণ এবং কালের বিক্রম ( কালকৃতপরিণাম ) নাই। যে লোকে মায়া নাই ; অতএব সেলোকেযে তৎকার্য্যভূত মহত্তত্ত্ব ও অহঙ্কারাদিবিকার নাই এবিষয়ে আর কি বলিব। যেখানে দেবতা ও অসুরগণকর্ত্তৃক সুপূজিত শ্রীহরির পার্ষদগণ নিত্যই বিরাজ করিতেছেন। সেখানকার শ্রীহরিপার্ষদবৃন্দ প্রায় সকলেই পরমোজ্জ্বল শ্যামবর্ণ, তাহাদের সকলেরই লোচনযুগল পদ্মপত্রসদৃশ ; বস্ত্রযুগল পীতবর্ণ ও কমনীয় সুকুমারমূর্ত্তি। এবং সকলেই চতুর্ভুজ, মহোজ্জ্বলমণিখচিতপদক ও নানা আভরণে বিভূষিত ; তাঁহাদিগের কাহারও অঙ্গকান্তি প্রবালের ন্যায়, কাহারও বা বৈদূর্য্যমণির ন্যায়, ও কাহার বা মৃণালের ন্যায়, তাঁহারা সকলেই দীপ্তিশালী কুণ্ডল ও কিরীট ও মালা সমূহে সুশোভিত। যে লোক, চতুর্দ্দিকে তল্লোকবাসি-মহাত্মাগণের দেদীপ্যমান বিমানসমূহে সুশোভিত। আকাশ যেমন বিদ্যুৎসমন্বিত মেঘমালায় সুশোভিত হয়, তদ্রূপ ঐলোক ( বৈকুণ্ঠ )

---

## বিবৃতি

নিয়মনকর্ত্তা। সর্ব্বশক্তিমান পরমেশ্বরের জগন্মঙ্গলার্থ প্রতিভক্তগৃহে তদধীন স্নান, ভোজন, শয়নাদিসমস্তব্যাপারবিশিষ্ট-প্রতিষ্ঠিত-বিগ্রহরূপে অবস্থিতিকে অর্চ্চাবতার বলে। যেমন শ্রীব্রহ্ম ও শ্রীজগন্নাথপ্রভৃতি। পূর্ব্বোক্ত বিভবসমূহের মধ্যে নৃসিংহরাম ও শ্রীকৃষ্ণ যথোত্তরশ্রেষ্ঠ। তন্মধ্যে আবার ঐশ্বর্য্যাধিক্য বশতঃ শ্রীকৃষ্ণ শ্রীনারায়ণের বিলাসমূর্ত্তি ; এইরূপ শ্রীবৈষ্ণবগণের সিদ্ধান্তটীকে গ্রন্থকার গোস্বামিপাদ পূর্ব্বপক্ষরূপে উত্থাপিত করিতেছেন যথা—"নন্বুভোস্তব-ভাবোঽয়মিত্যাদি ॥২১৩॥

প্রমদোত্তমাগণের অঙ্গকান্তি দ্বারা দীপ্তিমান্ রহিয়াছে। যে লোকে দিব্যরূপবতী লক্ষ্মীদেবী দোলায় উপবেশনপূর্ব্বক মূর্ত্তিমান্ গ্রীষ্মাদিগণে মিলিত বসন্তঋতুকর্ত্তৃক গীয়মানা হইয়া স্বয়ং প্রিয়তম শ্রীহরির লীলা গানকরিতে করিতেবিবিধ সেবাপরিচ্ছদদ্বারা শ্রীচরণসেবা করিতেছেন॥২১৪

যিনি ভক্তগণের প্রতি অনুগ্রহে সর্ব্বদা অভিমুখ, যিনি সৌন্দর্য্যদ্বারা সর্ব্বনেত্রোন্মাদক, যাঁহার বদন সুপ্রসন্ন ও সস্মিত এবং লোচনদ্বয় অরুণবর্ণ, যাঁহার মস্তকে কিরীট, কর্ণে কুণ্ডল, যিনি চতুর্ভুজ ও পীতবসনধারী এবং বক্ষঃস্থলে শ্রীরেখাচিহ্নিত, যিনি হ্লাদিনী, কীর্ত্তি, করুণা, তুষ্টি, শ্রী, ভূ, কীর্ত্তি, ইলা, লীলা, কান্তি, বিদ্যা, বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, ক্রিয়া, যোগা, প্রহ্বী, সত্যা, ঈশানা, অনুগ্রহা, সাংখ্য, যোগ, তপঃ, বৈরাগ্য ও ভক্তি এই পঞ্চবিংশতি শক্তিসমূহে সর্ব্বদা পরিবৃত হইয়া সর্ব্বপূজ্য পরমাসনে অধিষ্ঠিত, এবং অন্যব্যক্তিতে ( ব্রহ্মাদিতে ) অস্থায়ী কিন্তু নিজে সর্ব্বদা বিদ্যমান এবম্ভূত ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য ও ঐশ্বর্য্যে সমন্বিত, যিনি নিজধামে সর্ব্বদাই লীলায়মান, এবং সুনন্দ, নন্দ, প্রবল ও অর্হণ প্রভৃতি স্বীয় পার্ষদবৃন্দকর্ত্তৃক পরিষেবিত, ব্রহ্মা বৈকুণ্ঠধামে যেই অখিলভক্তবৃন্দের স্বামী, যজ্ঞফলপ্রদাতা, জগৎপতি, বিভু, পরমেশ্বর শ্রীপতি শ্রীহরিকে দর্শন করিয়াছিলেন ॥২১৫॥

এই শ্লোকগুলির কারিকাঃ—যৎ—যাহা হইতে, পর—উৎকৃষ্ট। পদ অন্য কুত্রাপি নাই। সংক্লেশ—অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ ও অভিনিবেশ এই পাঁচটি। বিমোহ—নির্বিবেকতা। সাধ্বস—পতন হইতে ভীতি। এইগুলি যে ধামে নাই ব্রহ্মা তাহা দর্শন করিয়াছিলেন। স্বদৃষ্ট—আত্মার অর্থাৎ ভগবানের সাক্ষাৎকার, তদ্বিশিষ্ট মহাজনকর্ত্তৃক শ্রীবিষ্ণুর যে ধাম স্তুত। যে ধামে রজঃ তমঃ ও তাহাদের সহচর সত্ত্বও নাই, এইরূপ বলায় বৈকুণ্ঠলোকে প্রাকৃতগুণ নাই ইহাই প্রদর্শিত হইল। কালবিক্রম—কালের সর্ব্ববিধ্বংসকারিত্বগুণ যেখানে নাই। অনর্থসকলের পরম-মূলরূপা মায়া যে লোকে নাই এইরূপ বলায় মহত্তত্ত্ব ও অহঙ্কারাদিমায়া-বিকার যে সেখানে নাই, ইহা কৈমুত্যন্যায়ে অবগত হওয়া যায়। অতএব

ইহাদ্বারা বৈকুণ্ঠলোকের নিত্যসিদ্ধতা কথিত হইল। বৈকুণ্ঠে শ্রীহরির পার্ষদগণ শ্যাম, অরুণ, হরিৎ, ও শুক্লবর্ণ অর্থাৎ শ্রীহরির নানারূপধারী নানাবিধ অবতারমূর্ত্তির ভজনাহেতু তাঁহারা তত্তৎস্বারূপ্য প্রাপ্ত হইয়াছেন। অথবা পার্ষদগণ নিত্যসিদ্ধহেতু তাঁহাদের তত্তৎ শ্যাম ও অরুণ প্রভৃতি কান্তি অনাদি। যে বৈকুণ্ঠে লক্ষ্মীর অংশভূতা সম্পদ্‌রূপিণী শ্রী মূর্ত্তিমতী হইয়া বিবিধবিভূতিদ্বারা শ্রীহরির মান অর্থাৎ সেবা রচনা করিতেছেন। কুসুমাকর—ঋতুরাজ বসন্ত অর্থাৎ গ্রীষ্মবর্ষাদি ঋতুসমূহে পরিবৃত সেই বসন্তকর্ত্তৃক বিশেষভাবে গীয়মানা হইয়াও যে শ্রী স্বয়ং প্রিয় শ্রীহরির লীলা কীর্ত্তন করিতেছেন। "বিগীয়মানা প্রিয়কর্ম্ম গায়তী" এই শ্লোকে শতৃপ্রত্যয়ান্ত গায়তীপদদ্বারা তিঙন্তক্রিয়া লক্ষিতা হইয়াছে (লক্ষণাদ্বারা প্রাপ্ত হইয়াছে)। বৈকুণ্ঠলোকে ব্রহ্মা যে পরমেশ্বরকে দেখিয়াছিলেন তিনি কিপ্রকার? দৃগাসব – সৌন্দর্য্যমাধুর্য্যসৌরভ্যলাবণ্যস্বরূপ, নিবিড়—আনন্দদ্বারা দর্শকবৃন্দের নয়নের অতিশয় মাদক হেতু; সেই ভগবান্ আসব অর্থাৎ মধুস্থানীয় ॥ ২১৬ ॥

পীতাংশুকপদদ্বারা শ্রীহরির বিগ্রহ যে শ্যামবর্ণ এইরূপ ব্যঞ্জিত হইল, এস্থলে অর্হণশব্দদ্বারা পাদ্মোত্তরখণ্ডোক্ত মহাযোগপীঠ বর্ণিত হইয়াছে। এই গ্রন্থে পরে উহা বলা হইবে। চারিপ্রকারশক্তি—হ্লাদিনী, কীর্ত্তি, করুণা ও তুষ্টি। ষোড়শশক্তি এই গ্রন্থে পূর্ব্বেই প্রদর্শিত হইয়াছে। বিদ্যাশক্তির পঞ্চপর্ব্ব—সাংখ্য প্রভৃতি পঞ্চশক্তি। পঞ্চরাত্রে সেই পাঁচটী বর্ণিত হইয়াছে যথা:—সাংখ্য, যোগ, বৈরাগ্য, তপস্যা ও শ্রীকৃষ্ণে ভক্তি ইহাই পঞ্চপর্ব্বা বিদ্যা. যদ্দ্বারা বিদ্বান্‌ব্যক্তি শ্রীহরিকে প্রাপ্ত হয়েন॥ সেই পাদ্মোত্তরগ্রন্থোক্ত মহাযোগপীঠ এইপ্রকার পঞ্চবিংশতি-শক্তিদ্বারা সর্ব্বদা পরিবৃত॥ ভগ—ঐশ্বর্য্যাদি। স্ব—অসাধারণ। অর্থাৎ নিজে অসাধারণভাবে প্রকাশশীল ঐশ্বর্য্যধর্ম্মাদিরূপভগ বিদ্যমান ও ইতরত্র ব্রহ্মাদিতে যে ঐশ্বর্য্যাদি অস্থির ও কৃশরূপে বিদ্যমান। স্বধামে অর্থাৎ বৈকুণ্ঠে। রমমাণ অভিরুচি-বিধানকারী। কিম্বা স্বধামে স্বস্বরূপভূত শ্রীদেবীর রতিবিধানকারী। স্বরূপশক্তি যে

শ্রীভগবান্ হইতে অভিন্ন ভার্গবতন্ত্রে তাহাই বলিয়াছেন যথা—শক্তিও শক্তিমানের কোন প্রকারেই ভেদ নাই। শক্তি অভিন্ন হইলেও স্বেচ্ছা-প্রভৃতি শব্দ দ্বারা অভিহিত হইয়া থাকেন ॥ ২১৭ ॥

## পাদ্মোত্তরখণ্ডোক্ত মহাবৈকুণ্ঠ বর্ণন।

পাদ্মোত্তরখণ্ডে বৈকুণ্ঠের স্বরূপ বর্ণনা যথা—প্রকৃতি ও পরব্যোমের মধ্যে শুভদায়িনী বিরজা নাম্নী নদী নিত্যই বিরাজমানা। বৈকুণ্ঠস্থিত মূর্ত্তিমান্ বেদগণের অঙ্গস্বেদজনিতজলরাশিদ্বারা প্রবাহিতা ঐ নদীর পরপারে পরব্যোমে ত্রিপাদ্‌বিভূতিযুক্ত সনাতন, অমৃত, নিত্যনবায়মান অনন্ত, শুদ্ধসত্ত্বময়, দিব্য ( অলৌকিক ) অক্ষয়স্বরূপ ব্রহ্মের পরমপদ নিত্যই অবস্থিত। ঐ পরমপদ অসংখ্য সূর্য্য ও অগ্নির তুল্য তেজোময়। ঐ সর্ব্ববেদময় ধাম অব্যয়,শুভ্র(উপাধিরহিত) ও সর্ব্বপ্রকার প্রলয়বর্জ্জিত। উহা অসংখ্য (অপরিমেয়), অজর (পরিণামরহিত) ও জাগ্রৎস্বপ্নসুষুপ্তিরূপ মায়াবস্থাবর্জ্জিত, ঐ লোক সত্যস্বরূপ হিরণ্ময় ( চিদ্‌ঘন ) ব্রহ্মানন্দসুখরূপ মোক্ষস্থান, উহা সাম্য ও আধিক্যরহিত এবং আদ্যন্তশূন্য, ঐ ধাম শুভ-তেজোদ্বারা অত্যদ্ভুত রমণীয় ও নিত্যানন্দসমুদ্র উহাই সর্ব্বগুণযুক্ত সেই বিভুর পরমপদ অর্থাৎ বৈকুণ্ঠধাম। যে লোকে সূর্য্য, চন্দ্র, ও অগ্নির আলোক প্রকাশ পায়না, যে ধামে গমন করিলে সাধক আর মায়াপ্রপঞ্চে পুনরাগমন করে না—তাহাই বিষ্ণুর পরম পদ। যাহার স্বরূপ বর্ণনা করিতে কল্পকোটিশতকালেও কেহ সমর্থ হয় না তাঁহাই শ্রীহরির নিত্য শাশ্বত ( নবায়মান ) অচ্যুত ( অক্ষর ) পরম ধাম। সেই পদ্মপুরাণের উত্তরখণ্ডেই পুনরায় বলিয়াছেন—শ্রীপতির চরণারবিন্দে একমাত্র ভক্তিরূপসেবারসের অনুভবদ্বারা বিবর্দ্ধিত ভগবদ্‌ভক্ত মহাভাগ মহাত্মগণই বিষ্ণুর সেই প্রেমসুখপ্রদ পরমধামে ( মহা বৈকুণ্ঠে ) গমন করিয়া থাকেন। ঐ ধাম নানাবিধদিব্যজনপদ ও প্রাকার ( প্রাচীর ) দ্বারা সমাকীর্ণ এবং বিমান ও রত্নময় সুধাধবলিত গৃহসমূহে সমাবৃত। ঐ ধামমধ্যে মণিকাঞ্চনময়বিচিত্রচিত্রযুক্ত প্রাচীর

তোরণ ( বন্দনমালা ) এবং রত্নময়চতুর্দ্বারযুক্তপুরদ্বারে পরিবৃত অযোধ্যা ( মায়াকৃতাবরণাযোগ্যা ) নাম্নী দিব্যনগরী নিত্যই বিদ্যমান রহিয়াছেন। (এই অযোধ্যাপুরীই শ্রীরামাবতারকালে ব্রহ্মাণ্ডমধ্যে আবির্ভূতা হইয়া থাকেন) ॥ ২১৮ ॥

ঐ বৈকুণ্ঠধাম চণ্ডাদিদ্বারপাল এবং কুমুদাদিদিক্‌পালগণকর্ত্তৃক সুরক্ষিত। উহার পূর্ব্বদ্বারে চণ্ড ও প্রচণ্ড, দক্ষিণদ্বারে ভদ্র ও সুভদ্র পশ্চিমদ্বারে জয় ও বিজয় এবং উত্তরদ্বারে ধাতা ও বিধাতা নামক দিব্যদ্বারপালগণ বিদ্যমান রহিয়াছেন। হে শুভাননে (পার্ব্বতি) কুমুদ, কুমুদাক্ষ, পুণ্ডরীক, বামন, শঙ্কুকর্ণ, সর্ব্বনেত্র, সুমুখ এবং সুপ্রতিষ্ঠিত নামক অষ্টদিক্‌পতিগণ এই পুরীর পূর্ব্বাদিক্রমে অষ্টদিকে বিদ্যমান। ঐ পুরী কোটিবৈশ্বানরসদৃশ গৃহশ্রেণীদ্বারা পরিবৃত এবং নিত্য আরূঢ়যৌবন দিব্যনরনারীগণে পরিবৃত। ঐ পুরীর মধ্যে মণিময়প্রাকারসংযুক্ত ও উৎকৃষ্ট তোরণশোভিত, বহুবিমান, দিব্যগৃহ ও প্রাসাদসমূহে পরিবৃত এবং চতুর্দ্দিকে দিব্য অপ্সরা ও স্ত্রীসমূহে সমলঙ্কৃত, শ্রীপতির মনোহর অন্তঃপুর বিরাজমান; ঐ অন্তঃপুরমধ্যে অসংখ্যমাণিক্যস্তম্ভযুক্ত, নিত্যমুক্তজনবৃন্দপরিবৃত, সামগানোপশোভিত মহোৎসবযুক্ত, ও বৈকুণ্ঠনাথের উপবেশন-যোগ্য, রত্নময়দিব্যমণ্ডপ বিরাজমান রহিয়াছে। ঐ মণ্ডপমধ্যে রম্য ও শুভ সর্ব্ববেদময় সিংহাসন বিদ্যমান আছে; ঐ সিংহাসন, পাদপীঠরূপে অবস্থিত ধর্ম্ম, জ্ঞান, মহৈশ্বর্য্য এবং বৈরাগ্যের অধিষ্ঠাতৃ নিত্যবেদময় ধর্ম্মাদিদেবগণে পরিবৃত ॥২১৯॥

সেই পদ্মপুরাণের উত্তরখণ্ডেই :—সেই পরমব্যোমস্থিত দিব্য-সিংহাসনের মধ্যে বহ্নি, সূর্য্য, চন্দ্র, কূর্ম্ম, নাগরাজ অনন্ত, বেদময়-গরুড়, ছন্দঃসমূহ এবং মন্ত্রসকল যোগপীঠরূপে অবস্থিত রহিয়াছেন। যেহেতু ঐ পীঠ সর্ব্বাক্ষরময় ও দিব্য; সেই হেতুই উহা যোগপীঠ নামে অভিহিত হন। সেই যোগপীঠের মধ্যে উদয়ার্কসদৃশ অষ্টদলপদ্ম অবস্থিত। হে শুভদর্শনে গৌরি! সেই পদ্মের মধ্যস্থ গায়ত্রীরূপ-

কর্ণিকাতে সর্ব্বদেবেশ্বর পরপুরুষ-বিষ্ণু লক্ষ্মীর সহিত উপবিষ্ট রহিয়াছেন। তিনি বিকসিতনীলপদ্মের ন্যায় শ্যাম ও সূর্য্যকোটি সমপ্রভ, তিনি নিত্যযুবা, কুমার (ক্রীড়াপর) এবং স্নিগ্ধাঙ্গ ও সুকোমল অবয়বযুক্ত। তাঁহার সুকোমল করপদ্ম ও পাদপদ্ম প্রস্ফুটিত-রক্তপদ্মসদৃশ, নয়নযুগল বিকসিতপুণ্ডরীকসদৃশ এবং ভ্রূযুগল অতীব রমণীয়, তাঁহার নাসিকা ও কপোল এবং মুখপদ্ম অতীব সুন্দর, তাঁহার দন্তসমূহ মুক্তাফলের ন্যায় এবং সুস্মিত অধর প্রবাল সদৃশ। তাঁহার সুস্মিতমুখপঙ্কজ পূর্ণচন্দ্রসদৃশ; এবং তিনি নবোদিতসূর্য্যের ন্যায় কুণ্ডলযুগলে বিরাজিত। তাঁহার সুস্নিগ্ধ নীল ও কবরীকৃত কুটিলকেশকলাপ পারিজাত ও মন্দারকুসুমসুশোভিত। তিনি প্রাতঃকালে উদীয়মানসূর্য্যের ন্যায় দীপ্তিশীল কৌস্তভ মণিশোভিত এবং তাঁহার হারযুক্ত গ্রীবা স্বর্ণমালাযুক্তরেখাত্রয়ে সুশোভিত ॥ ২২০ ॥

তিনি সিংহস্কন্ধসদৃশ অত্যুন্নত ও স্থূল অংসচতুষ্টয়ে এবং পীনবৃত্ত ও আয়ত ভুজচতুষ্টয়ে বিরাজিত। তিনি অঙ্গুরীয়, কেয়ূর ও বলয়দ্বারা সুশোভিত। তাঁহার বক্ষঃস্থল বালার্ককোটিসদৃশকৌস্তভাদি সুভূষণে ও বনমালায়বিভূষিত। তিনি বিধাতার জন্মভূমিরূপ নাভিপদ্ম-শোভিত ও তিনি নবোদিতসূর্য্যসদৃশ শ্লক্ষ্ণ পীতবসনযুক্ত এবং নানারত্ন—বিচিত্রিত নূপুরযুক্ত চরণদ্বয়ে শোভিত। তাঁহার নখপঙ্‌ক্তি জ্যোৎস্না-যুক্তচন্দ্রসদৃশ; তিনি কোটিকন্দর্পের ন্যায় লাবণ্যশালী ও নিখিল সৌন্দর্য্যনিধি, তাঁহার অঙ্গ দিব্যচন্দনচর্চ্চিত, ও পদ্মমালা-সুশোভিত। তাঁহার ঊর্দ্ধবাহুযুগলে শঙ্খ ও চক্র এবং অধোবাহুদ্বয়ে বর ও অভয় নিত্যই সুবিরাজিত। তাঁহার বামক্রোড়ে সুবর্ণকান্তিও স্বর্ণরৌপ্যময়কমলমালাধারিণী পরমেশ্বরী মহালক্ষ্মী পত্নীরূপে নিত্য বিরাজমানা। ইনি সর্ব্বলক্ষণসম্পন্না ও নবযৌবনা, ইহার কর্ণযুগল রত্নময়কুণ্ডলে সুশোভিত ও কেশ নীলবর্ণ ও আকুঞ্চিত। তিনি মন্দার, কেতকী, জাতিকুসুমে সুশোভিত এবং তাঁহার অঙ্গ দিব্যচন্দনে

প্রলিপ্ত ও দিব্যপুষ্পসমূহে শোভিত। ইহাঁর ভ্রু, নাসিকা ও নিতম্বদেশ সুশোভান্বিত, পয়োধর স্থূল ও উন্নত এবং সুস্মিতমুখ-পঙ্কজ পূর্ণচন্দ্রসদৃশ। নবোদিতসূর্য্যের ন্যায় দীপ্তিশালী কুণ্ডলদ্বয়ে ইহার কর্ণযুগল সুবিরাজিত। ইনি তপ্তকাঞ্চনবর্ণা হইয়াও কাঞ্চনালঙ্কারে বিভূষিতা এবং স্বর্ণপদ্মভূষিত চতুর্ভুজে সুবিরাজিতা। ইনি নানারত্নবিচিত্রিত স্বর্ণময়কমলমালা ও হার, কেয়ূর, কটক এবং অঙ্গুরীয়সমূহে সমলঙ্কৃতা। লীলার্থ ইহার ঊর্দ্ধস্থহস্তদ্বয়ে প্রফুল্লপদ্মযুগল ও অধোস্থিত হস্তদ্বয়ে স্বর্ণময়বীজপূরফল (নেবু বিশেষ) সুশোভিত ॥ ২২১ ॥

এতাদৃশী সর্ব্বসুলক্ষণা নিত্য অনপায়িনী (স্বভাবিকী) মহালক্ষ্মীর সহিত, পরমেশ্বর শ্রীহরি, পরমব্যোমাখ্যনিত্যবৈকুণ্ঠধামে সর্ব্বদা পরমানন্দে বিরাজমান রহিয়াছেন। হে শুভাননে! তাঁহার উভয়পার্শ্বে ভূদেবী ও লীলাদেবী (লক্ষ্মীদেবীর সহচরীদ্বয়) সমাসীনা রহিয়াছেন এবং যোগপীঠস্থপদ্মের অষ্টদিক্‌স্থিতদলের অগ্রভাগে বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, যোগা, প্রহ্বী, সত্যা অনুগ্রহা ও ঈশানানাম্নী শ্রীহরির অষ্টশক্তিরূপা অষ্টমহিষীগণ সুধাকরসদৃশ প্রভাশালিদিব্যচামর-সমূহ ধারণপূর্ব্বক স্বীয় পতি অচ্যুতকে আনন্দিত করিতেছেন। রাজরাজেশ্বর পরমপুরুষ-শ্রীহরি দিব্য অপ্সরাগণ ও কোটিবৈশ্বানর-প্রভা সর্ব্বাভরণভূষিতা পদ্মহস্তা চন্দ্রবদনা সর্ব্বলক্ষণসম্পন্না পঞ্চশত-সংখ্যক অন্তঃপুরবাসিনী বরস্ত্রীগণে পরিবৃত হইয়া পরমশোভা ধারণ করিতেছেন এবং অনন্ত, গরুড়, ও বিষ্বক্‌সেনপ্রভৃতি সুরেশ্বরগণ ও অন্য নিত্যমুক্তপার্ষদবৃন্দে পরিবৃত হইয়া পুরুষোত্তম নারায়ণ রমাদেবীর সহিত ভোগৈশ্বর্য্যদ্বারা পরমানন্দ অনুভব করিতেছেন ॥ ২২২ ॥

এই শ্লোকসমূহের কারিকা :—এস্থলে অর্থদ্বারা (তাৎপর্য্যবৃত্তিদ্বারা) ও শব্দদ্বারা (মুখ্যাবৃত্তিদ্বারা) একই বিষয় যে পুনঃ পুনঃ বর্ণিত হইতেছে তাহা কেবল হেতুবাদি-তার্কিকগণের প্রতীতির নিমিত্ত; কারণ বক্তব্য বিষয়টি লৌকিকদৃষ্টিতে আপাততঃ অসম্ভব বলিয়া মনে

হয়। অর্থাৎ দুরূহবিষয়টি পুনঃ পুনঃ উপদিষ্ট হইলে লোকের হৃদয়ে অবধারণের সুযোগ ঘটে। শ্রীপতির নিশ্বাসস্থানীয় বেদবৃন্দ শ্রীমহাবৈকুণ্ঠধামে মূর্ত্তিমান্‌রূপে নিত্যই বিদ্যমান্ রহিয়াছেন; শ্রীহরির ভক্তিভাবে বিভাবিতবেদগণের পরমসাত্ত্বিকভাবের উদ্‌গমে অঙ্গ হইতে পরম পবিত্র স্বেদজল নির্গত হইতেছে। যেহেতু পরমব্যোম ত্রিপাদবিভূতির (অমৃত, ক্ষেম ও অভয়ের) আশ্রয় সেই হেতু উহা ত্রিপাদ্‌ভূত। সর্ব্ববিধ একপাদ্‌বিভূতিই (জড়প্রপঞ্চ) মায়িক নামে অভিহিত। অমৃত—অতিশয় মধুর। শাশ্বত—সর্ব্বদাই নবায়মান। শুদ্ধসত্ত্ব—অপ্রাকৃতসত্ত্ব। নিত্য ও অক্ষরপ্রভৃতিশব্দদ্বারা পরমব্যোমে জন্ম, অস্তিত্ব, বৃদ্ধি, বিপরিণাম অপক্ষয় ও বিনাশ এই ষড়্‌ভাববিকারের পরিবর্জ্জন করিয়াছেন। ২২৩॥

## মহাবৈকুণ্ঠের আবরণদেবতা।

অনুত্থাপিত শ্লোকসকলের কারিকা—মহাবৈকুণ্ঠের পূর্ব্বাদি অষ্টদিকে লক্ষ্মীপ্রভৃতির সহিত বাসুদেবাদি চতুর্ব্যূহ প্রথম আবরণ। তন্মধ্যে পরব্যোমের পূর্ব্বাদি দিক্‌চতুষ্টয়ে অর্থাৎ পূর্ব্বদিকে বাসুদেবের, দক্ষিণদিকে সঙ্কর্ষণের, পশ্চিমদিকে প্রদ্যুম্নের, ও উত্তরদিকে অনিরুদ্ধের পুরী এবং আগ্নেয়াদিকোণচতুষ্টয়ে অর্থাৎ অগ্নিকোণে লক্ষ্মীর, নৈঋতকোণে সরস্বতীর, বায়ুকোণে রতিদেবীর, এবং ঈশানকোণে কান্তি-দেবীর পুরী। কেশবাদিচতুর্ব্বিংশতিমূর্ত্তি মহাবৈকুণ্ঠের দ্বিতীয় আবরণ। পূর্ব্বাদিঅষ্টদিকে কেশবাদিমূর্ত্তি তিনটি তিনটি করিয়া অবস্থিত অর্থাৎ পূর্ব্বদিকে কেশব, নারায়ণ, মাধব এই মূর্ত্তিত্রয়, অগ্নিকোণে গোবিন্দ, বিষ্ণু, মধুসূদন এই ত্রিমূর্ত্তি, দক্ষিণদিকে ত্রিবিক্রম, বামন, শ্রীধর, এই ত্রিমূর্ত্তি, নৈঋতকোণে হৃষীকেশ, পদ্মনাভ, দামোদর এই ত্রিমূর্ত্তি, পশ্চিমদিকে বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন এই মূর্ত্তিত্রয়, বায়ুকোণে অনিরুদ্ধ, পুরুষোত্তম, অধোক্ষজ এই ত্রিমূর্ত্তি, উত্তরদিকে নৃসিংহ, অচ্যুত, ও জনার্দ্দন এই ত্রিমূর্ত্তি এবং ঈশানকোণে উপেন্দ্র, হরি ও কৃষ্ণ এই মূর্ত্তিত্রয় অবস্থিত।

( এই কেশবাদিচতুর্ব্বিংশতিমূর্ত্তির অন্তর্গত শ্রীকৃষ্ণ, শ্রীলীলা পুরুষোত্তম-যশোদানন্দন হইতে অন্য। ) পূর্ব্বাদিদশদিকে মৎস্য, কূর্ম্ম, বরাহ, নৃসিংহ, বামন, পরশুরাম, রাম, কৃষ্ণ বুদ্ধ, কল্কী, এই দশমূর্ত্তি তৃতীয় আবরণরূপে অবস্থিত, ( এস্থলে উর্দ্ধদিকে শ্রীকৃষ্ণ যদ্যপি আবরণরূপে উক্ত হইয়াছেন তথাপি উর্দ্ধদিকস্থিত শ্রীকৃষ্ণের পারম্য বুঝিতে হইবে ) পূর্ব্বাদি অষ্টদিকে সত্য, অচ্যুত, অনন্ত, দুর্গা, গজানন শঙ্খনিধি ও পদ্মনিধি চতুর্থ আবরণরূপে অবস্থিত। পূর্ব্বাদি অষ্টদিকে ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, সাবিত্রী, গরুড়, ধর্ম্ম এবং যজ্ঞ এই অষ্টব্যক্তি মূর্ত্তিমান্ হইয়া পঞ্চম আবরণরূপে বিদ্যমান। শঙ্খ, চক্র, গদা, পদ্ম, খড়্গ, শার্ঙ্গ, হল, মুষল এই অষ্ট আয়ুধ, মূর্ত্তস্বরূপে, পরব্যোমের ষষ্ঠাবরণরূপে অবস্থিত। ইন্দ্র, অগ্নি, যম, নিঋতি, বরুণ, বায়ু, কুবের ও ঈশান এই অষ্ট অপ্রাকৃতলোকপালগণ মহাবৈকুণ্ঠের সপ্তম আবরণ ॥ ২২৪ ॥

পরব্যোমস্থ সাধ্যগণ, মরুদ্গণ, বিশ্বদেবগণ ও অন্য যে সকল ইন্দ্রাদি দেবগণ ইহারা সকলেই নিত্য অর্থাৎ অপ্রাকৃত, এবং প্রাকৃতস্বর্গে যে সকল সাধ্যগণ মরুদ্গণ বিশ্বেদেবগণ ও ইন্দ্রাদিদেব তাঁহারা অনিত্য। পরমব্যোমে বাসুদেবাদিচতুঃসপ্ততিমূর্ত্তির চতুঃসপ্ততিসংখ্যকদিব্যলোক বিদ্যমান রহিয়াছে। ব্রহ্মা, রুদ্র ও বিষ্ণু এই ত্রিদেবের মধ্যে বিষ্ণুরই উৎকর্ষ শ্রীমদ্ভাগবতের দশমস্কন্ধের ত্রিদেবীপরীক্ষায় ভৃগ্বাদিঋষিগণ কর্ত্তৃক নির্দ্ধারিত হইয়াছে। তাহার মধ্যে পুরুষাবতারত্রয় যে মহৎ একিষয়ে আর কি বলিব ? তন্মধ্যে বাসুদেব যে আবার মহত্তর, তন্মধ্যে আবার মহাবৈকুণ্ঠনাথ যে মহত্তম একিষয়েই বা আর কি বলিব। সদাশিব নামে বিখ্যাত যে শম্ভু তিনিও এই মহাবৈকুণ্ঠনাথ নারায়ণের ঈশানকোণের আবরণ ॥ ২২৫ ॥

অতএব দীপ হইতে উৎপন্ন দীপের ন্যায় বিলাসীর ( শ্রীনারায়ণের ) সহিত তদীয়বিলাসমূর্ত্তি শ্রীকৃষ্ণের প্রায়ই বৈলক্ষণ্য সম্ভব হয় না ॥

## শ্রীকৃষ্ণ, মহাবৈকুণ্ঠনাথনারায়ণের বিলাসমূর্ত্তি এইরূপ রামানুজীয়মতের নিরাস।

অধুনা পূর্ব্বোক্ত শ্রীবৈষ্ণবগণের আশঙ্কা পরিহারার্থ বলিতেছেন হে-মহাবাদিন্! তুমি এইরূপ সিদ্ধান্ত বলিতে পার না, কারণ তুমি অদ্যাপি পরব্রহ্ম-শ্রীকৃষ্ণের গূঢ় ঐশ্বর্য্যবিজ্ঞান ও রসাস্বাদনবিষয়ে অপটু। যেহেতু নিগমকল্পতরুর ফলভূত ও সর্ব্ববেদান্তসার শ্রীমদ্ভাগবত, শ্রীকৃষ্ণের পারমানির্ব্বাচনে সর্ব্বশ্রেষ্ঠ প্রমাণ ॥ ২২৬ ॥

শ্রীমদ্ভাগবতের তৃতীয়স্কন্ধে সেইরূপই উক্ত হইয়াছে যথা :—যিনি সাম্য ও অতিশয়রহিত, যিনি পুরুষাবতারত্রয়ের অধিপতি অথবা যিনি পরব্যোমের ঊর্দ্ধস্থিত গোলোকাদিধামত্রয়ের অধিপতি, স্বারাজ্যলক্ষ্মী অর্থাৎ স্বরূপশক্তিপ্রভাবে, যিনি সমস্ত কাম্য (ভোগ্য) প্রাপ্ত হইয়াছেন। চিরকালবর্ত্তি অপ্রাকৃতব্রহ্মাদিলোকপালগণ কিরীটকোটি-দ্বারা যাঁহার পাদপীঠের স্তুতি করেন এবং স্ব স্ব কার্য্যে অবস্থিত থাকিয়া যাঁহাকে আজ্ঞাপালনরূপ উপহার প্রদান করিতেছেন সেই শ্রীকৃষ্ণই স্বয়ং-রূপ অর্থাৎ অনন্যাপেক্ষি স্বয়ং ভগবান্। **এই শ্লোকের কারিকা :—** অন্যশব্দে এস্থলে মুক্তপ্রগ্রহবৃত্তিতে পরমব্যোমাধিপতি-নারায়ণ পর্য্যন্ত বুঝিতে হইবে। অর্থাৎ পরমব্যোমাধিপতি-শ্রীনারায়ণের সহিত সাম্য এবং তাঁহাদের অতিশয় অর্থাৎ শ্রীকৃষ্ণ হইতে আধিক্য এই দ্বিবিধ সাম্যাতিশয় যাঁহাতে নাই এইরূপ সমাসদ্বারা শ্রেষ্ঠতা নিরূপণ-হেতু পরমব্যোমনাথ নারায়ণ হইতেও শ্রীকৃষ্ণের আধিক্য প্রদর্শিত হইল এবং স্বয়ংপদদ্বারাও শ্রীকৃষ্ণের অন্যনৈরপেক্ষ্য অর্থাৎ শ্রীনারায়ণাদি অন্য ভগবৎস্বরূপকে অপেক্ষা করিয়া শ্রীকৃষ্ণের স্বরূপ প্রকাশ হয় না, ইহাই উক্ত হইয়াছে ॥ ২২৭ ॥

নবমস্কন্ধে শ্রীরামচন্দ্রের সম্বন্ধে যে "অধিকসাম্যবিমুক্তধাম্নঃ" এইরূপ বিশেষণপদ প্রযুক্ত হইয়াছে সে স্থলে 'স্বয়ং' এই পদটী প্রযুক্ত না হওয়ায় ইহাই বুঝিতে হইবে যে শ্রীকৃষ্ণের সহিত শ্রীরামচন্দ্রের একত্ব নিবন্ধনই (তত্ত্বতঃ অভেদবশতই) উক্ত বিশেষণের প্রয়োগ করিয়াছেন;

কারণ শ্রীকৃষ্ণ ও শ্রীরামের মধ্যে পরস্পর নরলীলা, নররূপ ও নরস্বভাবের সাম্য বিদ্যমানহেতু শ্রীরামাকারবিগ্রহ, শ্রীকৃষ্ণের অতিপ্রিয়।

ব্রহ্মাণ্ডপুরাণে শ্রীকৃষ্ণবাক্যও তদ্রূপ যথাঃ—মৎস্য, কূর্ম্ম প্রভৃতি অবতারগণ প্রত্যেকেই অন্তরঙ্গস্বরূপ বটে ; কিন্তু ইহাদের মধ্যে শ্রীমদ্-দশরথাত্মজ রামচন্দ্র আবার লীলাদির সাম্যবশতঃ সর্ব্বতোভাবে আমার অন্তরঙ্গ ( প্রিয় ) ॥ ২২৮ ॥

"কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্" "স্বয়ন্ত্বসাম্যাতিশয়ঃ, স্বয়মেব হরিঃ" এই প্রকার শ্রীমদ্ভাগবতের শ্লোকত্রয়ে শ্রীকৃষ্ণের পরমৈশ্বর্য্যবিশেষবর্ণনে যে স্বয়ং পদের বারত্রয় উক্তি, তাহাতে ইহাই বুঝাইতেছে শ্রীকৃষ্ণের যে সর্ব্ববিধভগবৎস্বরূপ হইতে আধিক্য ( স্বয়ংরূপত্ব ) তাহা পরম-ব্যোমনাথ-শ্রীনারায়ণের সহিত সাধর্ম্ম্যের একত্ব নিবন্ধন নহে, কিন্তু তাঁহার ( শ্রীকৃষ্ণের ) আধিক্য সর্ব্বতোভাবে অন্যনিরপেক্ষ ( স্বয়ং-সিদ্ধ ) ॥ ২২৯ ॥

ত্র্যধীশ—গোলোক, মথুরা, ও দ্বারকা এই যে ধামত্রয়, তিনি তাঁহার অধিপ বলিয়া ত্র্যধীশ্বর। অথবা প্রকৃতির নিয়ামক ( অন্তর্য্যামী ), বিরাটের অন্তর্য্যামী, এবং ক্ষীরোদশায়ী এই পুরুষাবতারত্রয়ের উপরিস্থিত ঈশ্বর বলিয়া ইনি ত্র্যধীশ। তত্রাপি স্বারাজ্যলক্ষ্মীনিবন্ধন সমস্ত কাম যাঁহাকে প্রাপ্ত হইয়াছে। স্বদ্বারা—আত্মদ্বারা, অথবা আত্মভূতপরাশক্তি দ্বারা যিনি প্রকাশ পান, তিনি স্বরাট্, তাঁহার ভাব ( ধর্ম্ম ) স্বারাজ্য। সেই স্বারাজ্যই, লক্ষ্মী—সর্ব্বাতিশায়িনী সম্পত্তি, তন্নিবন্ধন সমস্ত কাম যাঁহাকে প্রাপ্ত হইয়াছে। কাম—প্রেষ্ঠার্থসিদ্ধি (অভীষ্ট বিষয়ের সিদ্ধি)। চির—চিরজীবী। লোকপাল—ব্রহ্মাদিদেবগণ। তাঁহাদিগের কিরীটকোটি—অসংখ্যমুকুট। ঈড়িত—সংস্তুত। চিরজীবিব্রহ্মরুদ্রাদিলোক-পালগণের অসংখ্য মুকুটদ্বারা যাঁহার পাদপীঠদ্বয় ( পাদুকাদ্বয় ) সম্যক্ প্রকারে পূজিত হইয়া থাকে। হীরকাদিরত্নময়মুকুটসমূহদ্বারা পাদপীঠের সংস্পর্শ জনিত শব্দসমূহের পারম্পর্য্যকে এস্থলে স্তুতিরূপে উৎপ্রেক্ষা করিয়াছেন এবং ব্রহ্মাদিলোকপালগণ যে স্ব স্ব কার্য্যে অবস্থিত

হইয়া ভগবানের আজ্ঞা প্রতিপালন করেন তাহা এই শ্লোকে বলিহরণ রূপে কথিত হইয়াছে ॥ ২৩০ ॥

## অসংখ্যব্রহ্মাণ্ড ও তৎপরিমাণসহ তদন্তবর্ত্তিভুবনসংখ্যাদি নিরূপণ।

অনন্তর এবিষয়ে প্রসিদ্ধপৌরাণিকপ্রক্রিয়া লিখিতেছি; ভগবচ্ছক্তিতে প্রায় নানাবিধ ও বিচিত্র অসংখ্যব্রহ্মাণ্ডসমূহ আকাশে প্রকাশমান রহিয়াছে। তম্মধ্যে শ্রীহরির শক্তিবৈচিত্র্যবশতঃ কতকগুলির নিখর্ব্বযোজন ও কতিপয়ের পদ্মাযুতযোজন এবং কতিপয়ের পরার্দ্ধশত-যোজন বিস্তার। তম্মধ্যে কতিপয়-ব্রহ্মাণ্ডে বিংশতি, কতিপয়-ব্রহ্মাণ্ডে পঞ্চাশৎ, কোনটীতে সপ্ততি, কোন ব্রহ্মাণ্ডে শত, কোন ব্রহ্মাণ্ডে বা সহস্র, কোন ব্রহ্মাণ্ডে অযুত, এবং কোন ব্রহ্মাণ্ডে বা লক্ষসংখ্যক ভুবন বিদ্যমান আছে। সেই সকল ব্রহ্মাণ্ডসমূহে পরমসমৃদ্ধিসম্পন্ন ব্রহ্মাদি-লোকপালগণ নানারূপে চতুর্দ্দিকে প্রকাশ পাইতেছেন। কোনব্রহ্মাণ্ডে ইন্দ্রাদিদেবগণ শতমহাকল্পায়ুঃ এবং ব্রহ্মাদিলোকপালগণ পরার্দ্ধমহা-কল্পায়ুঃ। সেই সেই ব্রহ্মা ও ইন্দ্রাদিলোকপালগণ চিরলোকপাল নামে অভিহিত হইয়া থাকেন। তাঁহাদিগের কোটিকোটি মুকুটদ্বারা এই শ্রীকৃষ্ণের পাদপীঠ পূজিত হইয়া থাকে ॥ ২৩১ ॥

একদা দ্বারকাপুরীতে সুধর্ম্মাখ্যসভায় শ্রীকৃষ্ণ বিরাজমান আছেন এমন সময়ে দ্বারাধ্যক্ষ আসিয়া তাঁহাকে নিবেদন করিলেন, হে দেব! আপনার পাদপদ্মদর্শনেচ্ছু ব্রহ্মা দ্বারদেশে অবস্থান করিতেছেন। কোন্ ব্রহ্মা দ্বারদেশে আগমন করিয়াছেন তাঁহাকে জিজ্ঞাসা কর, ভগবানের এই বাক্য শ্রবণপূর্ব্বক দ্বারপাল দ্বারদেশে আসিয়া ব্রহ্মাকে জিজ্ঞাসা করিয়া পুনর্ব্বার শ্রীকৃষ্ণের নিকটে সমুপস্থিত হইয়া তাঁহাকে বলিলেন "সনকাদি ও নারদাদি মহর্ষিগণের পিতা চতুর্ম্মুখ ব্রহ্মা আসিয়াছেন। আনয়ন কর, শ্রীকৃষ্ণের এই বাক্যে দ্বারপাল ব্রহ্মাকে আনিয়া সভায় উপস্থিত করাইলেন। ব্রহ্মা দণ্ডবৎপ্রণাম করিলে শ্রীকৃষ্ণ জিজ্ঞাসা

করিলেন, তুমি কি নিমিত্ত এখানে আসিয়াছ ? ব্রহ্মা তাঁহাকে বলিলেন হে দেব ! আগমনের কারণ পশ্চাৎ বলিব। কিন্তু নাথ ! অদ্য আপনি যে বলিলেন কোন্ ব্রহ্মা অগ্রে তাহারই রহস্য জানিতে ইচ্ছা করি, যে হেতু আমি ভিন্ন আর অন্য কোন ব্রহ্মা নাই। অনন্তর শ্রীকৃষ্ণ ঈষৎহাস্যসহকারে বিভিন্ন ব্রহ্মাণ্ডস্থ লোকপালগণকে স্মরণ করিবা মাত্র তৎক্ষণাৎ কোটি কোটি ব্রহ্মাণ্ড হইতে লোকপালগণ দ্রুত দ্বারকায় সমাগত হইলেন। তন্মধ্যে অষ্টমুখ, চতুঃষষ্টিমুখ, শতমুখ, সহস্রমুখ, লক্ষবদন, ও কোটিবদন বিরিঞ্চিগণ, বিংশতিমুখ, পঞ্চাশৎমুখ, শতমুখ, সহস্রমুখ, লক্ষবাহু, লক্ষশিরা, রুদ্রগণ, লক্ষলোচন নিযুতলোচন ইন্দ্রগণ এবং বিবিধাকৃতি, বিবিধভূষণ অন্যান্য লোকপালগণ, শ্রীকৃষ্ণের অগ্রে আসিয়া উপস্থিত হইয়া তাঁহার পাদপীঠকে প্রণাম করিলেন। তখন তাঁহাদিগকে দর্শন করিয়া চতুর্ম্মুখ ব্রহ্মা বিস্মিত হইয়া শ্রীকৃষ্ণের সম্মুখে উন্মত্ত হইয়া উঠিলেন।

## সমব্রহ্মাণ্ডবাদি-বিষ্ণুধর্ম্মোত্তরোক্তমতপ্রদর্শন ও তাহার মীমাংসা।

বিষ্ণুধর্ম্মোত্তরে কিন্তু আরও অন্যরূপ বলিয়াছেন যথা :—সমস্ত ব্রহ্মাণ্ডই দেশতঃ ( স্থানপরিমাণে ) ও জীবতঃ ( কালপরিমাণে ) তুল্য, অর্থাৎ সকল ব্রহ্মাণ্ডেরই দৈশিকপরিমাণ ও তুল্যায়ুস্ক ব্রহ্মাদিজীবগণের পরিমাণ তুল্য॥ অন্যত্রও সেইরূপই বলিয়াছেন—হে নরেশ্বর ! ( বজ্র ! ) সকল ব্রহ্মাণ্ডই পরিমাণে একরূপ এবং সকল ব্রহ্মাণ্ডান্তর্ব্বর্ত্তি-চতুর্দ্দশভুবনের বিভাগ ও ব্রহ্মাদিজীবসমূহ তুল্য। এইপ্রকার পূর্ব্ববাক্যের সহিত বিষ্ণুধর্ম্মোত্তরীয়বাক্যের সমাধান করিতেছি। যেহেতু কূর্ম্মপুরাণে উক্ত হইয়াছে :—যে স্থলে বাক্যদ্বয়ের পরস্পর বিরোধ উপস্থিত হয়, সে স্থলে উহাদের মধ্যে অন্যতরবাক্যের অপ্রামাণ্য কল্পনা করা উচিত হয় না, কিন্তু যে প্রকারে উভয়বাক্যের বিরোধের পরিহার হয়, সেইরূপ অর্থেরই কল্পনা করা উচিত॥ ২৩২॥

শ্রীহরি কখন কখনও সমস্তব্রহ্মাণ্ডের এককালে সংহার করিয়া থাকেন। বিষ্ণুধর্ম্মোত্তরে সেইরূপই বলিয়াছেন ঃ—পূর্ব্বে আমি (মার্কণ্ডেয়) তোমার নিকট যে অনন্তব্রহ্মাণ্ডের কথা বলিয়াছি, যখন জগন্নাথ হরি যুগপৎ সেই সকলব্রহ্মাণ্ড সংহার করিয়া স্বস্বরূপে (আত্মারামতায়) অবস্থান করেন, তৎকালে তাহা (স্বরূপে অবস্থান) তাঁহার (জগৎপতি পরমেশ্বরের), রাত্রি নামে কীর্ত্তিত হয়েন। অতএব (সম ও বিষমব্রহ্মাণ্ড এবং যুগপৎ সর্ব্বপ্রলয়হেতু) জগৎপতি হরি ব্রহ্মাণ্ড-সমূহ সংহার করিয়া যখন পুনর্ব্বার সৃষ্টি করেন, তখন তিনি কখন কখন বিষমাকারে (বিভিন্নাকারে) কখনও বা সমতুল্যরূপে অর্থাৎ এক-রকম আকারে সৃষ্টি করিয়া থাকেন। এইপ্রকারে উপোদ্‌ঘাতিক বিষয় (প্রকৃতবিষয়ের উপযোগি প্রাসঙ্গিকবিষয়) বলিয়া অধুনা প্রকৃত বিষয় লিখিতেছি ; সেই তৃতীয়স্কন্ধেই আরও বলিয়াছেন যথা ঃ—স্বীয় যোগমায়ার (দুর্ঘটঘটনীচিচ্ছক্তির) প্রভাবপ্রদর্শনার্থ ভগবান্ শ্রীকৃষ্ণ, নিজেরও বিস্ময়জনক এবং নিখিল সৌভাগ্যাতিশয়ের পরাকাষ্ঠা, আর যাঁহার হস্তপদাদি অঙ্গগুলি ভূষণসমূহেরও ভূষণস্বরূপ এবং নরাকৃতি-পরব্রহ্ম বলিয়া এতাদৃশ মর্ত্ত্যলীলার পরম উপযোগি যে বিম্ব (শ্রীবিগ্রহ) প্রপঞ্চে প্রকট করিয়াছেন ॥ ২৩৩ ॥

এই শ্লোকের কারিকা ঃ—যে বিম্ব (শ্রীবিগ্রহ) মর্ত্ত্যলীলাসমূহের পরম উপযোগি। "যন্মর্ত্ত্য" এই শ্লোকে যে যৎপদ বিদ্যমান আছে, তাহা পূর্ব্বপদাস্থিত "স্ববিম্বং" এই বিম্বপদকে আকর্ষণ করিতেছে। প্রকটাখ্য শ্রীকৃষ্ণলীলাতে নানাবিধ আশ্চর্য্য মাধুর্য্য বীর্য্য ও ঐশ্বর্য্যাদির সর্ব্বতোভাবে প্রকাশ হওয়ায়, এই মর্ত্ত্যলীলা তাঁহার স্বীয় অপ্রকটাখ্য দেবলীলা অপেক্ষায় রসাধিক্যবশতঃ মনোহারিণী। সদ্‌গুণাবলীবিশিষ্ট পরব্যোমাধিপতি-নারায়ণাদিসর্ব্ববিধভগবৎস্বরূপের যে, শ্রীকৃষ্ণ সর্ব্বথা স্বয়ংরূপ ইহাই বিম্বশব্দের ব্যঞ্জনাশক্তিদ্বারা ধ্বনিত হইল। অতএব সেই বিম্ব (শ্রীকৃষ্ণবিগ্রহ) যে, নিঃশেষ রূপ ও গুণাদির আশ্রয়হেতু, বিচিত্রনরলীলার যোগ্য তাহাই অভিহিত হইল। স্বযোগমায়া-

চিচ্ছক্তি। বল—যোগমায়াপ্রভাব। দিব্যাতিদিব্যলোকসমূহে যেইরূপের লেশও নাই; অহো! আমার যোগমায়ার অদ্ভুত প্রভাব দেখ, এই প্রকারে তাহাকে (চিচ্ছক্তিপ্রভাবকে) প্রপঞ্চে অভিব্যক্ত করাইবার অভিপ্রায়ে নিতানবায়মানরূপে যে বিম্ব প্রকট করিয়াছিলেন। ঈদৃশ সেই জগন্মোহনরূপ যে চিচ্ছক্তিদ্বারা আবিষ্কৃত হইয়াছে শ্লোকস্থ স্বযোগমায়া ইত্যাদি পদের ইহাই অভিপ্রায়॥ পরমব্যোমাধিপতি নারায়ণ ও বাসুদেবাদিকে যিনি নিজের অন্তর্গতরূপে ভক্তদিগকে প্রদর্শন করাইয়া থাকেন এবম্ভূত নিজের (শ্রীকৃষ্ণের) নিত্যনূতনভাবে অত্যন্ত চমৎকারক। সৌভগদ্ধি—মহাশ্চর্য্যসৌন্দর্য্যের পরম সীমা, তাঁহার পরপদ—নিত্য উৎকর্ষসম্পদের শ্রেষ্ঠস্থান। যে বিম্ব ভূষণভূষণাঙ্গ- অর্থাৎ ইহার (শ্রীকৃষ্ণের) অঙ্গসমূহ কৌস্তুভ ও মকর কুণ্ডলাদিভূষণেরও ভূষণস্বরূপ (শোভাসম্পাদক) এইরূপ সমাসদ্বারা শ্রীকৃষ্ণবিগ্রহের যে সমান ও অধিক নাই ইহাই কথিত হইয়াছে। শ্রীকৃষ্ণ ও তাঁহার দেহ এই উভয়ই সান্দ্রসচ্চিদানন্দস্বরূপ বলিয়া অভিন্ন, তবে কোন কোন স্থানে যে ভেদ প্রদর্শিত হইয়াছে তাঁহা রাহুরশির, শিলাপুত্রের শরীর ইত্যাদির ন্যায় ঔপচারিক (অভেদেও ভেদারোপ); কূর্ম্মপুরাণেও সেইরূপই বলিয়াছেন। এই পরমেশ্বরে (শ্রীকৃষ্ণে) কখনই দেহ-দেহিভেদ বিদ্যমান নাই॥ ২৩৪॥

### শ্রীকৃষ্ণ স্বয়ংরূপ, শ্রীনারায়ণের বিলাস নহেন, এবিষয়ে প্রমাণ।

আরও দশমস্কন্ধে মথুরাপুরবাসিনীস্ত্রীগণের উক্তিতে শ্রীকৃষ্ণেরস্বয়ং-রূপত্ব বলিয়াছেন যথাঃ—গোপীরা কি অনির্ব্বচনীয় তপস্যাচরণ করিয়া-ছিলেন, যেহেতু এই শ্রীকৃষ্ণের দুর্ল্লভ ও নিতানূতনরূপ (সৌন্দর্য্য) নেত্র-সমূহদ্বারা পান করেন, তাঁহার এইরূপ লাবণ্যসার (লাবণ্যের শ্রেষ্ঠাংশ যাহাতে বিদ্যমান) সাম্য ও আধিক্য রহিত, অনন্যসিদ্ধ অর্থাৎ স্বয়ংসিদ্ধ (অলঙ্কারাদি হইতে এই রূপমাধুর্য্যের উৎপত্তি হয় নাই, উহা স্বাভাবিক) এবং উহা ঐশ্বর্য্য, যশঃ ও সম্পত্তির নিত্য আশ্রয়॥

## পরমব্যোমাধিপপত্নী লক্ষ্মীদেবীর কৃষ্ণস্পৃহা।

শ্রীবলরামের প্রতি শ্রীকৃষ্ণের উক্তিও সেইরূপ।—হে আর্য্য! অদ্য আপনার পাদস্পর্শে এই ধরণী ( বৃন্দাবনভূমি ) ও তৃণ লতা সকল, নখস্পর্শে তরুলতাগণ, সকরুণ অবলোকনে যমুনাদি নদী এবং গোবর্দ্ধনাদি পর্ব্বত ও মৃগপক্ষিগণ ধন্য এবং পরমব্যোমাধিপতি শ্রীনারায়ণের পত্নী স্বয়ং লক্ষ্মীদেবীও যে ভুজদ্বয়মধ্যবর্ত্তি বক্ষঃস্থলের আলিঙ্গন কামনা করেন, সেই আলিঙ্গন লাভ করিয়া গোপীগণও ধন্যা হইলেন ॥ ২৩৫ ॥

এই শ্লোকের কারিকা—শ্রীবৃন্দাবন ও তদ্বাসিগণের মাধুর্য্য দর্শনে অত্যন্ত সতৃপ্তচিত্ত হইয়া শ্রীকৃষ্ণ তাঁহাদিগের প্রশংসা করিতে প্রবৃত্ত হইলে, তাহা নিজেরেই উৎকর্ষে পর্য্যবসায়িত হয় জানিয়া এবং নিজের মুখে নিজের প্রশংসা করা অনুচিত মনে করিয়া শ্রীবলরামের প্রশংসাচ্ছলে ঐরূপ প্রশংসা করিয়াছিলেন। অতএব এই শ্লোকের তাৎপর্য্য, বলরামের উৎকর্ষবর্ণনে নহে পরন্তু বলদেবের সহিত সখ্যভাব-বশতঃ পরিহাস করিয়াই, শ্রীকৃষ্ণ সে কালে "ধন্যেয়মদ্য ধরণী" এই প্রকার তাঁহাকে বলিয়াছিলেন:—"তোমার ভুজান্তর—বক্ষঃস্থল, তদ্দ্বারা ব্রজাঙ্গনাগণ ধন্যা, যৎস্পৃহা—যেই বক্ষঃস্থলের স্পৃহা লক্ষ্মীদেবীও করিয়া থাকেন। সেই বক্ষঃস্থলের স্পৃহাই কেবলমাত্র লক্ষ্মীদেবীর আছে, কিন্তু তাঁহার তাহা পাইবার যোগ্যতা নাই। লক্ষ্মীদেবী, সর্ব্বদা বৈকুণ্ঠনাথ নারায়ণের বক্ষঃস্থলে অবস্থিত হইয়াও, শ্রীকৃষ্ণের বক্ষঃস্থলের স্পৃহা করিয়া, স্বীয়পতি পরমব্যোমাধিপতি নারায়ণরূপের অপেক্ষাও শ্রীকৃষ্ণরূপের আধিক্য দেখাইলেন"।

### শ্রীলক্ষ্মীদেবীর শ্রীকৃষ্ণস্পৃহাবিষয়ে পৌরাণিক উপাখ্যান।

এবিষয়ে একটি পৌরাণিক উপাখ্যান সংক্ষেপে লিখিতেছি—কোন সময়ে লক্ষ্মীদেবী শ্রীকৃষ্ণের সৌন্দর্য্য সন্দর্শন করিয়া তাঁহাতে লুব্ধা ( লোভান্বিতা ) হইয়া তপস্যায় প্রবৃত্ত হইলেন, শ্রীকৃষ্ণ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, তোমার তপস্যার কারণ কি? লক্ষ্মী বলিলেন,

আমি গোপীরূপধারণপূর্ব্বক তোমার সহিত বৃন্দাবনে বিহার করিব এইরূপ অভিলাষ করি, "তাহা দুর্ল্লভ" এইপ্রকার শ্রীকৃষ্ণ বলিলে লক্ষ্মীদেবী পুনর্ব্বার বলিলেন হে নাথ! আমি স্বর্ণরেখার ন্যায় তোমার বক্ষঃস্থলে বাস করিতে ইচ্ছা করি, তখন শ্রীকৃষ্ণ বলিলেন আচ্ছা তাহাই হইবে, তদবধি লক্ষ্মীদেবীও স্বর্ণরেখারূপে শ্রীকৃষ্ণের বক্ষঃস্থলে অবস্থান করিতে লাগিলেন। দশমস্কন্ধে নাগপত্নীগণও সেইরূপই বলিয়াছেন ঃ—ব্রহ্মেন্দ্রাদিদেবগণকর্ত্তৃক প্রার্থনীয়া লক্ষ্মীদেবী শ্রীনারায়ণের প্রেয়সী হইয়াও যেই তোমার পাদরেণুর অভিলাষে বৈকুণ্ঠগতদিব্যভোগাভিলাষ পরিত্যাগ ও ব্রতধারণপূর্ব্বক দীর্ঘকাল তপস্যা করিয়াছিলেন ॥ ২৩৬ ॥

## রাম ও নারায়ণাদি সর্ব্ববিধনামাপেক্ষা শ্রীকৃষ্ণ-নামের মহিমাধিক্য।

শ্রীকৃষ্ণের নামমাহাত্ম্য সর্ব্বাপেক্ষা অধিকরূপে শাস্ত্রে কীর্ত্তিত হইয়াছে, যথা শ্রীব্রহ্মাণ্ডপুরাণে ঃ—মহাভারতের অনুশাসনপর্ব্বীয় বৈশম্পায়নোক্ত পরমপবিত্র বিষ্ণুসহস্রনাম তিনবার পাঠ করিলে যে ফল লাভ হয়, সেইফল ব্রহ্মাণ্ডপুরাণোক্ত শ্রীকৃষ্ণের শতনামের মধ্যে যে কোন একটী নাম একবার আবৃত্তি করিলে লাভ হইয়া থাকে ( অর্থাৎ মহাভারতোক্ত বিষ্ণুসহস্রনামের তিনবার পাঠের ফল হইয়া থাকে ) স্কন্দপুরাণেও উক্ত হইয়াছে যথা—হে ভৃগুবর ( শৌনক! ) কৃষ্ণনাম মধুর হইতেও সুমধুর, সর্ব্ববিধ মঙ্গল হইতেও পরম মঙ্গল, সকল বেদরূপকল্পলতিকার নিত্যফল ও চৈতন্যস্বরূপ, উহা শ্রদ্ধা-পূর্ব্বক হউক বা অবহেলাপূর্ব্বকই হউক একবারমাত্র পরিগীত হইলেই মনুষ্যমাত্রকে সংসার সমুদ্র হইতে উদ্ধার করিয়া থাকেন ॥ ২৩৭ ॥

## শ্রীকৃষ্ণ স্বয়ংরূপ।

অতএব স্বয়ং প্রভৃতি পদের পুনঃ পুনঃ উপদেশ হইতে ভগবান্ শ্রীকৃষ্ণই যে স্বয়ংরূপ ইহাই শ্রীভাগবতাদিশাস্ত্রে ব্যক্ত হইয়াছে।

ব্রহ্মসংহিতাতেও উক্ত হইয়াছে যথা—শ্রীকৃষ্ণ পরমেশ্বর, নিত্যজ্ঞান ও আনন্দই তাঁহার শরীর, তিনি স্বয়ং অনাদি হইয়া ও নিখিলের আদি। গোপালন তাঁহার লীলাবলিয়া তিনি গোবিন্দ নামে অভিহিত হন। তিনি সর্ব্বকারণের কারণ॥ যে পরমপুরুষ, রামাদিমূর্ত্তিসমূহে নিয়মিতশক্তির অভিব্যক্তি করিয়া মায়াপ্রপঞ্চে বিবিধ অবতার প্রকট করিয়াছেন ও স্বয়ং শ্রীকৃষ্ণস্বরূপে অবতীর্ণ হইয়াছেন; আমি সেই আদিপুরুষ গোবিন্দকে ভজনা করি। অতএব পরমবৈকুণ্ঠনাথও শ্রীকৃষ্ণের বিলাস। এই নিমিত্তই শ্রুতিরূপা ভগিনীগণ মিলিত হইয়া সর্ব্ববেদসারভূত যে স্তব করিয়াছেন, তাঁহার তাৎপর্য্যবেত্তা দেবর্ষি নারদ মহানারায়ণাদি অন্য কাহাকেও প্রণাম না করিয়া শ্রীকৃষ্ণকেই প্রণাম করিয়াছেন। যথা—সেই ভগবান্ শ্রীকৃষ্ণকে নমস্কার ইত্যাদি। ২৩৮॥

শ্রীনারায়ণ অনাদি আর শ্রীকৃষ্ণ দ্বাপরান্তে প্রাদুর্ভূত, অতএব শ্রীকৃষ্ণের বিলাসমূর্ত্তি শ্রীনারায়ণ এইরূপ সিদ্ধান্ত কি প্রকারে সঙ্গত হয়? শ্রীনারায়ণপারম্যবাদির এতাদৃশ আপত্তির নিরাসার্থ শ্রীকৃষ্ণের অবতারলীলার অনাদিত্ব ও নিত্যত্ব প্রতিপাদন॥

যদি এইরূপ আশঙ্কা কর যে, এই শ্রীকৃষ্ণ দ্বাপরের অন্তে প্রাদুর্ভূত হন আর সেই বৈকুণ্ঠেশ্বর নারায়ণ অনাদি, অতএব শ্রীকৃষ্ণের বিলাস নারায়ণ এইরূপ সিদ্ধান্ত কি প্রকারে সম্ভবপর হয়? এইরূপ বলিতে পার না, কারণ আদিশূন্য অর্থাৎ অনাদিসিদ্ধ শ্রীকৃষ্ণের অপ্রপঞ্চ হইতে প্রপঞ্চাবির্ভাবরূপ-জন্মাদিলীলাও অনাদিসিদ্ধা (নিত্যা); উক্ত-লীলা তিনি প্রপন্নজনসমূহের আনন্দবর্দ্ধনার্থ স্বেচ্ছাবশতই কেবলমাত্র পুনঃ পুনঃ প্রপঞ্চে আবির্ভাবিত করিয়া থাকেন॥২৩৯॥

শ্রীমদ্ভাগবতের তৃতীয়স্কন্ধেও সেইপ্রকারই উক্ত হইয়াছে যথা—স্বীয় শান্তরূপ (বসুদেবাদিভক্তগণ) তদ্বিরুদ্ধ বিকৃত ও ভয়ঙ্করাকারকংসাদি অসুরগণকর্তৃক পীড়ামান হইলে, অরণি (অগ্নির

উৎপাদক যজ্ঞকাষ্ঠ) হইতে যেমন অগ্নি আবির্ভূত হয়, তদ্রূপ দয়ার্দ্র-হৃদয়, অপ্রাকৃত ও প্রাকৃত লোকের অধিপতি ভগবান্ (ষড়ৈশ্বর্য্যশালী) শ্রীকৃষ্ণ, অজ হইয়াও (অপূর্ব্বদেহেন্দ্রিয়াদিযোগরহিত হইয়াও) মহদংশযুক্ত হইয়া (পরব্যোমস্থ শ্রীনারায়ণ তাঁহার বাসুদেবাদিচতুর্ব্যূহও তদংশভূতপুরুষাবতার, এবং লীলাবতারপ্রভৃতি স্বাংশবর্গের সহিত যুক্ত হইয়া) নিজধাম (গোলোকাদি) হইতে মায়াপ্রপঞ্চে আবির্ভূত হইয়া থাকেন ॥২৪০॥

এই শ্লোকের কারিকা—স্ব (ভক্ত), স্ব এবং শান্তরূপ, এইরূপ এইস্থানে সমাস। শান্তি—ভগবন্নিষ্ঠবুদ্ধি তাহা যাঁহার আছে সে শান্ত। স্বশান্তরূপ—বসুদেবাদি ও নন্দাদি নিত্যসিদ্ধগণ এবং তদতিরিক্ত সাধুগণ। ইতরস্বরূপকর্ত্তৃক—সেই বসুদেবাদি ও সাধুগণের প্রতি বিরুদ্ধভাবাপন্ন কংসাদি অসুরগণকর্ত্তৃক। স্বরূপ—সু (সুষ্ঠু) অরূপ (বিরূপ) অর্থাৎ ঘোর ও অতিবিকটাকার। এই প্রকার অর্থ স্পষ্টই উক্ত হইয়াছে। অভ্যর্দ্দমান—সেই কংসাদিকর্ত্তৃক সর্ব্বতোভাবে মহা-দুঃখদ্বারা পীড্যমান হইলে, যিনি অনুকম্পাযুক্ত হইয়া। পর—মায়া-সম্বন্ধরহিতগোলোকাদি। অবর—মায়িকব্রহ্মাণ্ডমণ্ডল। সেই সকল পর ও অবর অর্থাৎ অপ্রাকৃত ও প্রাকৃত লোকসকলের। ঈশ—অধীশ্বর। মহান্—অতিপরমমহত্তম অর্থাৎ পরব্যোমনাথ (শ্রীনারায়ণ) ও অষ্টব্যূহ (শ্রীকৃষ্ণেরব্যূহচতুষ্টয় ও শ্রীনারায়ণের ব্যূহচতুষ্টয়)। তন্মধ্যে পরব্যোমনাথের বাসুদেবাদিচতুর্ব্যূহ অপেক্ষা যে শ্রীকৃষ্ণের চতুর্ব্যূহ উৎকর্ষশালী উহা সাধুগণসম্মত। এইসকল শ্রীকৃষ্ণচতুর্ব্যূহ (বাসুদেবাদি-অনিরুদ্ধান্তচারিটীবিগ্রহ) স্বীয়বিলাসমূর্ত্তি-পরব্যোমনাথ-মূল নারায়ণের বাসুদেবাদিচতুর্ব্যূহের সহিত ঐক্য প্রাপ্ত হইয়া প্রপঞ্চে প্রাদুর্ভূত হইয়াছেন। অংশ—তাঁহার প্রসিদ্ধ অবতার যে পুরুষত্রয় ও গুণাবতারত্রয় এবং শ্রীরামচন্দ্র, নৃসিংহ, বরাহ, বামন, নরনারায়ণ, হয়গ্রীব, অজিত প্রভৃতি লীলাবতারবৃন্দ, ইহাদের সহিত শ্রীকৃষ্ণ যুক্ত—সর্ব্বদা যোগ প্রাপ্ত হইয়া অবস্থিত ॥২৪১॥

## শ্রীকৃষ্ণলীলার অন্তঃপাতিরূপে শ্রীনারায়ণ ও তদীয়চতুর্ব্যূহাদির লীলাপ্রকাশ।

অতএব শ্রীবৃন্দাবনে শ্রীকৃষ্ণলীলার অন্তঃপাতিরূপে তদীয়বিলাসের (শ্রীনারায়ণাদির) এবং স্বাংশাদির (মৎস্যকূর্ম্মাদির) লীলার ও প্রকাশ হইতে দেখা যায়। শ্রীকৃষ্ণ এই বৃন্দাবনে ব্রহ্মাকর্ত্তৃক গোবৎস ও বৎসপাল (রাখালবালক) হরণ কালে, তাঁহাকে যে ব্রহ্মাণ্ডাধিপতিগণের সহিত অসংখ্যব্রহ্মাণ্ডে বৈকুণ্ঠনাথের অদ্ভুতলীলা প্রদর্শন করাইয়াছিলেন, তাহা তাঁহার স্বাংশবর্গের দ্বারাই প্রকাশিত হইয়াছিল। মথুরা ও দ্বারকাদি-ধামে বাসুদেবসঙ্কর্ষণাদিমূর্ত্তিতে যে বাসুদেব ও সঙ্কর্ষণাদির লীলা প্রকট হয়, তাহা ব্রজমধ্যেও শ্রীকৃষ্ণের বাল্যক্রীড়াদ্বারা প্রদর্শিত হইয়া থাকে। যেমন শ্রীদামনামক গোপবালক গরুড় হইলে শ্রীকৃষ্ণ চতুর্ভুজ ও সেই সময়ে দ্বাদশ আদিত্য আসিয়া যুগপৎ প্রণাম করিলে যুগপৎ তাঁহাদিগের মস্তকে হস্তার্পণদ্বারা অনুগ্রহাভিলাষে দ্বাদশভুজ হইয়া প্রকাশ পাইয়াছিলেন। সেইরূপ আবার অঘাসুরাদিদৈত্যসংহারকারিণী সঙ্কর্ষণ-লীলাও ব্রজমধ্যে তিনি বলদেবদ্বারা প্রকট করিয়াছিলেন। মথুরা-ধামে শ্রীপ্রদ্যুম্নও অনিরুদ্ধেরমূর্ত্তিসকল নিত্যই যে বিদ্যমান, তাহা শ্রীগোপালতাপনীশ্রুতি ও বরাহপুরাণাদিতে শ্রবণ করা যায় এবং অনন্তশয্যাশায়িমূর্ত্তিসমূহদ্বারা মথুরাধামে পুরুষাবতারের লীলা-সকলের প্রকাশও শাস্ত্রে শ্রবণ করা যায়। পরমেশ্বর শ্রীকৃষ্ণ অপ্রপঞ্চ হইতে প্রপঞ্চে অবতরণকালে, যখন যে প্রসিদ্ধলীলাসকল আবির্ভাবিত করেন সেই সেই উপাখ্যান পুরাণাদিশাস্ত্রসমূহে প্রসিদ্ধ আছে। ভগবান্ শ্রীকৃষ্ণ স্বীয়লীলায় যেসকল রাম ও নৃসিংহাদিরূপ প্রাদুর্ভাবিত করিয়াছিলেন, সেইসকল রূপ অদ্যাপি প্রতিমারূপে মথুরা-ধামে বিরাজমান রহিয়াছেন। শ্রীকৃষ্ণ বৃন্দাবনে অসংখ্য গোসমূহের দুগ্ধরাশিদ্বারা ক্ষীরসমুদ্রাবিষ্কার করিয়া গোপবৃন্দকে দেবতা ও অসুর-ভেদে স্থাপনপূর্ব্বক স্বয়ং অজিতনামক মন্বন্তরাবতাররূপে সমুদ্রমন্থন-লীলা করিয়াছিলেন ॥২৪২॥

এই নিমিত্তই ব্রহ্মাণ্ডপুরাণে বলিয়াছেন—যেই নন্দনন্দন ভগবান, বৈকুণ্ঠে চতুর্ভুজবিষ্ণু, শ্বেতদ্বীপে অনিরুদ্ধাখ্য তৃতীয় পুরুষ, বদরিকাশ্রমে নরনারায়ণ, সেই নন্দনন্দন শ্রীকৃষ্ণই বৃন্দাবনে বিভিন্ন স্থানে বিহার করিয়া থাকেন। যেমন প্রকাণ্ড অগ্নিরাশি হইতে শত সহস্র বিস্ফুলিঙ্গ নিঃসৃত হইয়া পুনরায় তাহাতেই লীন হয়, তদ্রূপ এই সর্ব্বাবতারাবতারি-শ্রীকৃষ্ণ হইতে মনোহর অসংখ্য বিভিন্ন অবতারাবলী প্রাদুর্ভূত হইয়া পুনর্ব্বার তাঁহাতেই একতা প্রাপ্ত হইয়া থাকেন। ইতি। এই প্রকারে পূর্ব্বোক্ত কারণবশতঃ শ্রীকৃষ্ণের মহদংশের যোগ সিদ্ধ হইল। অতএব (মহদংশযোগবশতই) পুরাণাদিশাস্ত্রে ঋষিগণের মধ্যে কেহ শ্রীকৃষ্ণকে নরনারায়ণ, কেহ ক্ষীরাব্ধিশায়ি-অনিরুদ্ধ, কেহ সহস্রশীর্ষা প্রথমপুরুষ এবং কেহ বা বৈকুণ্ঠনাথনারায়ণরূপে নির্দ্দেশ করিয়া থাকেন। ঐরূপ বিভিন্নরূপে নির্দ্দেশের কারণ শ্রীকৃষ্ণের সর্ব্বাবতারাবতারিত্ব অর্থাৎ শ্রীকৃষ্ণ-স্বরূপে অবস্থিত নরনারায়ণাদিস্বরূপ অংশকলাদির লীলা পরিদর্শন। শ্রীভগবদিচ্ছায় যেই যেই ঋষি তাঁহাতে যে যে লীলা অনুভব করিয়াছেন তাঁহারা তাঁহাকে (শ্রীকৃষ্ণকে) তত্তদ্রূপে নির্ণয় করিয়াছেন। ভগবান্ শ্রীকৃষ্ণদ্বৈপায়ন তত্তদ্রূপদর্শি-ঋষিগণেরবাক্যগুলিকে পুরাণাদিতে অনুবাদ করিয়া প্রকাশ করিয়াছেন ॥২৪৩॥

অধুনা উপোদ্ঘাত (প্রকৃতবিষয়সিদ্ধির নিমিত্ত বিভিন্নবিষয়-কীর্ত্তন) সমাপন করিয়া পুনর্ব্বার প্রকৃতবিষয় লিখিতেছি। শ্রীকৃষ্ণ অজ—জন্মবিহীন হইয়াও, জাত—জন্মের আবিষ্কার করিয়াছিলেন। যদি বল, একব্যক্তির অজত্ব ও জন্মিত্ব বিরুদ্ধ হয় এইরূপ আশঙ্কার পরিহারার্থ বলিয়াছেন ভগবান্—অচিন্ত্যৈশ্বর্য্যবৈভব অর্থাৎ যাঁহার ঐশ্বর্য্যরূপ বৈভব কাহারও বুদ্ধির বিষয় হয় না। অগ্নি যেমন মণি ও কাষ্ঠাদিতে তেজোরূপে বিদ্যমান থাকিয়াও কোন কারণবশতঃ তাহা হইতে আবির্ভূত হয়েন, তদ্রূপ শ্রীকৃষ্ণ অজ হইয়াও কোন কারণবশতঃ বৈবস্বত-মন্বন্তরীয় অষ্টাবিংশচতুর্যুগীয় দ্বাপরশেষে অদ্ভুত ও নিত্য জন্মাদিলীলা বিস্তারার্থ প্রপঞ্চমধ্যে আবির্ভূত হইয়া থাকেন ॥২৪৪॥

## শ্রীকৃষ্ণাবতারের কারণনির্দ্দেশ।

প্রপন্নজনসমূহকে স্বীয়প্রকটাখ্যনিত্যলীলাকীর্ত্তির বিস্তারহেতু আনন্দিত করিবার ইচ্ছাই তাঁহার জন্মাদিলীলাপ্রকটের মুখ্যকারণ ও ভূভারহরণার্থ ব্রহ্মাদিদেবগণের যে প্রার্থনা তাহা তাঁহার অবতরণের গৌণ কারণ এবং অতিভয়ঙ্কর অসুরগণকর্ত্তৃক পীড়ামান প্রিয়ভক্তগণের প্রতি কৃপাও যে তাহার প্রকটের হেতু একথা পূর্ব্বেই উক্ত হইয়াছে।

## সিদ্ধভক্তগণ অদ্যাপিও শ্রীকৃষ্ণলীলা দর্শন করেন।

যদি কোন কোন নিজ প্রিয়ভক্ত উৎকণ্ঠার্ত্ত হইয়া অদ্যাপি সেইলীলা দেখিতে ইচ্ছুক হন, তাহা হইলে কৃপানিধি শ্রীকৃষ্ণ তাঁহাদিগকে সেই সেই নিত্যলীলা প্রদর্শন করাইয়া থাকেন। প্রেমে বিবশ হইয়া কোন কোন ভাগবতোত্তম অদ্যাপি বৃন্দাবনমধ্যে ক্রীড়নশীল শ্রীকৃষ্ণকে দর্শন করিয়া থাকেন॥২৪৫॥

## ভগবান্ শ্রীকৃষ্ণের ও তৎপার্ষদবৃন্দের বিগ্রহের নিত্যতা-বিষয়ে পুরাণাদিবচন।

শাস্ত্রে এই শ্রীভগবানের পার্ষদবৃন্দেরও যখন নিত্যমূর্ত্তিত্ব উক্ত হইয়াছে তখন পরমেশ্বর শ্রীকৃষ্ণের মূর্ত্তি যে নিত্যা এ বিষয়ে বিচিত্রতা কি আছে। তথাপি শুষ্কতর্কনিষ্ঠ হেতুবাদিগণের তূষ্ণীম্ভাবের (নীরবের) নিমিত্ত পুরাণাদিবচন লিখিত হইতেছে। শ্রীমদ্ভাগবতের দশমস্কন্ধে ব্রহ্মস্তুতিতে সেইরূপই বলিয়াছেন—হে ভগবন্ শ্রীকৃষ্ণ! সচ্চিদানন্দ-বিগ্রহ ও অনন্তস্বরূপ তোমাতে পরম্পরাশ্রিতা যে মায়াশক্তি, তাহা হইতে যদিও এই জগৎ উদ্ভূত ও প্রলীন, তথাপি তদীয়সত্তাবশতই উহা যৎকিঞ্চিৎসত্তাকে প্রাপ্ত হইয়া সৎ বা স্বতন্ত্রের ন্যায় প্রতিভাত হইয়া থাকে। ব্রহ্মাণ্ডপুরাণেও ঐরূপই বলিয়াছেন—ভগবান্ শ্রীহরির

রূপ অজন্য ও অত্যাজ্য। ঐ রূপের আবির্ভাব ও তিরোভাবই গ্রহণ ও মোচন বলিয়া উক্ত হইয়া থাকে। শ্রীবৃহদ্‌বিষ্ণুপুরাণে—জগদীশ্বর শ্রীভগবান্ (শ্রীকৃষ্ণ), তাহার মূর্ত্তি, অবতার, রূপ, গন্ধ, ঐশ্বর্য্য, সুখ ও অনুভব, সকলই নিত্য ॥২৪৬॥

পদ্মপুরাণে ব্যাস ও অম্বরীষসংবাদে শ্রীকৃষ্ণের প্রতি বেদব্যাসের বচন যথা—হে মধুসূদন! চক্ষুর্দ্বারা তোমাকে দর্শন করিতে ইচ্ছা করি। উপনিষদ্‌সমূহ যাঁহাকে সত্যস্বরূপ পরব্রহ্ম, জগৎকারণ ও জগৎপতিরূপে নির্দ্দেশ করেন, হে নাথ! তোমার সেইস্বরূপ আমার চক্ষুর্গ্রাহ্য হউক। তদ্বিষয়ে শ্রীকৃষ্ণবাক্য যথা—তোমাকে আমার বেদগুহ্য স্বরূপ দেখাইব, তুমি দর্শন কর। হে রাজন্! (অম্বরীষ!) তদনন্তর আমি (ব্যাস) নবনীরদশ্যাম, গোপিকাপরিবেষ্টিত, গোপ-বালকদিগের সহিত হাস্যপরায়ণ, কদম্বমূলে সমাসীন, পীতবসনধারী কিশোরাকৃতি, গোপমূর্ত্তি শ্রীকৃষ্ণকে দর্শন করিয়াছিলাম। সেই পদ্ম-পুরাণেই পুনরায় বলিয়াছেন—তদনন্তর বৃন্দাবনবিহারী ভগবান্ শ্রীকৃষ্ণ হাস্যসহকারে আমাকে বলিলেন—তুমি অলৌকিক, সনাতন, নিষ্কল, নিষ্ক্রিয়, শান্ত, সচ্চিদানন্দমূর্ত্তি, পূর্ণ ও পদ্মপলাশলোচন আমার এই যে রূপ পরিদর্শন করিলে ইহা হইতে পরতর বস্তু আর নাই। বেদসকল আমার এই রূপকেই সর্ব্বকারণকারণ, সর্ব্বব্যাপি, সত্য, পরানন্দ, শাশ্বত, চিদ্‌ঘন ও মঙ্গলময় বলিয়া থাকেন। শ্রীবাসুদেবোপনিষদে—আদিমধ্যান্তশূন্য, স্বপ্রকাশ, অব্যয়, সচ্চিদানন্দ, অদ্বয় ব্রহ্মস্বরূপ আমার মূর্ত্তি, ভক্তিদ্বারা অনুভব করিতে পারা যায় ॥২৪৭॥

যদি এই প্রকার আশঙ্কা কর যে, শ্রীকৃষ্ণ, সচ্চিদানন্দবিগ্রহহেতু স্বতই অদৃশ্য, কিন্তু অবতারকালে মায়িকবিশুদ্ধসত্ত্বের যোগবশত দৃশ্য হইয়া থাকেন; মহাভারতীয় মোক্ষধর্ম্মনামকপ্রকরণে শ্রীভগবানের বচনও সেই প্রকারই যথা:—আমি রূপবান্ বলিয়া চক্ষুর্গ্রাহ্য হইয়া থাকি তুমি এইরূপ মনে করিও না। যেহেতু আমি জগতের গুরু ও পরমেশ্বর। ইচ্ছা করিলে আমি মুহূর্ত্তকালমধ্যে অদৃশ্য হইতে পারি।

হে নারদ! তুমি শব্দস্পর্শাদিপঞ্চভূতগুণযুক্তরূপে যে আমাকে দেখিতেছ ইহা মায়ামাত্র, ঐ মায়া আমি সৃষ্টি করিয়াছি। আমাকে ঐরূপ ভৌতিকগুণযুক্তরূপে জানা তোমার ন্যায় আত্মারামশিরোমণির উচিত নহে। পদ্মপুরাণেও সেই প্রকারই বলিয়াছেন যথা:—বেদ ও স্মৃতি যাঁহাকে "অকর্ত্তা" এই প্রকার বলিয়াছেন সেই পরমেশ্বর ভগবান্ হরি অনাম ও অরূপ ॥

## অধুনা পূর্ব্বোক্ত আশঙ্কার সমাধান ॥

এ বিষয়ের সমাধান বাসুদেবাধ্যাত্মনামকগ্রন্থে যে প্রকার বলিয়াছেন যথা:—শ্রীহরির গুণরাশি, সাকল্যে নির্দ্দেশ করিতে পারা যায় না বলিয়া তিনি অনামা এবং তাঁহার রূপ (মূর্ত্তি) অপ্রাকৃত হেতু অরূপ বলিয়া কীর্ত্তিত হন। শ্রীহরিরকর্ত্তৃত্ব, প্রকৃতির সহিত সংসর্গ-বশত নয় বলিয়া, পুরাণবিদ্‌গণ সেই পুরাণপুরুষকে অকর্ত্তা বলিয়া থাকেন ॥২৪৮॥ ইতি ॥

অতএব পূর্ব্বোক্তমোক্ষধর্ম্মীয়বচন যোগাই হইয়াছে। সেইরূপ সঙ্গতি যথা:—যেমন রূপবান্‌হেতু অন্য প্রাকৃতব্যক্তি নয়নগোচর হয়, তদ্রূপ ভগবান্‌ও দৃশ্য হন, তুমি এইরূপ নিশ্চয় করিও না। ভগবান্ এইরূপ উপদেশ করিয়া স্বীয় রূপবত্তাসত্ত্বেও যে অদৃশ্যত্ব নির্দ্দেশ করিয়াছেন তদ্দ্বারা নিজরূপের অমায়িকত্বও প্রদর্শন করাইয়াছেন; সেই রূপের দর্শন বিষয়ে পরমকৃপাময়ী আমার অকুণ্ঠা (অনিবার্য্যা) ইচ্ছাই একমাত্র কারণ। এই অভিপ্রায়েই শ্রীভগবান্ পুনরায় স্বয়ং "ইচ্ছন্ মুহূর্ত্তান্নশ্যেয়ম্" এই অর্দ্ধপদ্য বলিয়াছেন। "নশ্যেয়ম্" অর্থাৎ অদৃশ্য হইতে পারি। যেহেতু নশ্ ধাতুর অর্থ অদর্শন। তথাপি আমাকে যে শব্দস্পর্শাদিভূতগুণে যুক্ত বলিয়া মনে করিতেছ এই মায়া আমিই সৃষ্টি করিয়াছি। আমাকে তুমি ঐ প্রকার ভূতগুণযুক্তরূপে জানিও না ॥২৪৯॥

মায়াশব্দে শাস্ত্রের কোনস্থলে চিচ্ছক্তিও অভিহিত হইয়া থাকে। মায়ানামক স্বরূপভূতনিত্যশক্তিদ্বারাযুক্তহেতু সনাতন বিষ্ণুকে মায়াময় বলিয়া থাকেন। এই প্রকার (চতুর্ব্বেদশিখানাম্নী) শ্রুতি শ্রীমন্মধ্বাচার্য্য স্বীয় ব্রহ্মসূত্রভাষ্যে প্রদর্শন করাইয়াছেন ॥২৫০॥

তন্মধ্যে শ্রীভগবদিচ্ছাতেই যে কেবলমাত্র শ্রীভগবদ্‌বিগ্রহের অভিব্যক্তি (প্রকাশ) হয় মহাভারতীয়মোক্ষধর্ম্মেও তাহা উপদিষ্ট হইয়াছে—অনন্তর সনাতন পরদেবতা ভগবান্ অন্যের অদৃশ্য হইলেও সেই উপরিচর বসুর প্রতি প্রসন্ন হইয়া নিজকে সাক্ষাৎ দর্শন করাইয়াছিলেন। তদনন্তর সুরগুরু বৃহস্পতি ক্রুদ্ধ হইয়া সবেগে স্রুক্ (যজ্ঞে ঘৃতপ্রক্ষেপপাত্র) উত্তোলনপূর্ব্বক শূন্যমার্গে আঘাত করত রোষবশতঃ এইবলিয়া অশ্রুবিসর্জ্জন করিয়াছিলেন যে এই যজ্ঞে ব্রহ্মারুদ্রাদি সকলদেবতারাই প্রত্যক্ষ হইয়া যজ্ঞভাগ গ্রহণ করিলেন; কিন্তু কি নিমিত্ত বিভু শ্রীহরি দর্শন দিলেন না। অনন্তর সেই ভূমিপাল উপরিচর-বসু ও সদস্যবৃন্দ, অতিক্রুদ্ধ বৃহস্পতিকে এইবলিয়া সর্ব্বতোভাবে প্রসন্ন করিতে চেষ্টিত হইলেন।

হে বৃহস্পতে! আপনি যে পরদেবতাকে যজ্ঞভাগ সাক্ষাতে দিবার জন্য উদ্যত হইয়াছেন তিনি অরোষণ (ক্রোধের পাত্র নন)। সেই পরমদেবকে দর্শন করিতে আপনি ও আমরা কেহই সমর্থ নহি। তিনি যাহাকে (যে ভক্তকে) কৃপা করেন তিনিই তাঁহাকে প্রত্যক্ষ করিতে সমর্থ হন। সেই মোক্ষধর্ম্মে একত, দ্বিত, ত্রিত নামক ঋষিত্রয়ের বাক্য ও সেইরূপই যথাঃ—অনন্তর সেই ব্রতের (যজ্ঞের) অবভৃতস্নানকালে সরস্বতী অদৃশ্যভাবে থাকিয়া বিভু শ্রীহরির আনন্দ বর্দ্ধন করতঃ স্নিগ্ধ ও গম্ভীরভাবে বলিয়াছিলেন, হে ভক্তগণ! বর্ত্তমানে তোমরা জিজ্ঞাসুমাত্র অতএব দর্শনের যোগ্যাবস্থা না হইলে তোমরা কি প্রকারে সেই বিভু শ্রীহরিকে দর্শন করিবে। ইতি ॥২৫১॥

সেইহেতু, সেই বিভু-শ্রীহরি স্বীয় ইচ্ছায় প্রকাশমানস্বপ্রকাশশক্তি দ্বারা (স্বীয়ব্যবহারে পরাপেক্ষারহিতচিচ্ছক্তিদ্বারা) নয়নে তাদাত্ম্যাপন্ন

হইয়া অভিব্যক্ত হইয়া থাকেন, কিন্তু নেত্রের বিষয়ত্ব প্রাপ্ত হইয়া প্রকাশিত হন না। শ্রীনারায়ণাধ্যাত্মগ্রন্থে সেই প্রকারই বলিয়াছেন যথা—শ্রীভগবান্ নিত্য অব্যক্ত হইয়াও স্বীয় কৃপারূপাস্বরূপশক্তিদ্বারা প্রত্যক্ষীভূত হইয়া থাকেন। সেই স্বরূপশক্তি ব্যতীত কোন ব্যক্তি স্বরূপতঃ ও গুণতঃ অনন্ত, পরমাত্মা শ্রীহরিকে দর্শন করিতে পারেন ? অর্থাৎ কেহই প্রত্যক্ষ করিতে সমর্থ হন না॥ পদ্মপুরাণেও সেই প্রকারই বলিয়াছেন—শ্রীকৃষ্ণ সচ্চিদানন্দবিগ্রহহেতু অধোক্ষজ (ইন্দ্রিয়জন্য জ্ঞানের অবিষয়) হইলেও স্বীয় নিত্যজ্ঞান ও সুখরূপশক্তিপ্রভাবে ভক্তদিগকে স্বীয়রূপ দর্শন করাইয়া থাকেন॥২৫২॥

## শ্রীভগবদ্‌বিগ্রহের যুগপৎ ব্যাপকত্ব ও পরিচ্ছিন্নত্ব॥

শ্রীভগবদ্বিগ্রহ (শ্রীকৃষ্ণমূর্ত্তি) যুগপৎ সর্ব্বব্যাপক ও পরিচ্ছিন্ন। (যেহেতু পরিচ্ছিন্নভগবদ্বিগ্রহের ব্যাপকত্ব, অসংখ্য সিদ্ধভাবাপন্ন মহাপুরুষদিগের যুগপৎ ধ্যানবিষয়াকারে প্রত্যক্ষীভূত হন বলিয়াও সিদ্ধ হইয়া থাকেন।) অতএব একই শ্রীভগবদ্‌বিগ্রহের একদা ব্যাপকত্ব ও পরিচ্ছিন্নত্ব বিরাজমান রহিয়াছেন। যথা দশমস্কন্ধে ঃ—

যাঁহার অন্তর (ভিতর) ও বাহির নাই এবং যাঁহার পূর্ব্ব ও পশ্চিম নাই অথচ যিনি জগতের পূর্ব্ব ও পশ্চিমাদি দেশকে নিত্যই ব্যাপিয়া রহিয়াছেন এবং যিনি জীবশক্তি ও মায়াশক্তি দ্বারা জগন্ময়; যশোদাদেবী সেই অব্যক্ত ও অধোক্ষজ দ্বিভুজনরাকৃতি শ্রীকৃষ্ণকে পুত্রবোধে প্রাকৃতবালকের ন্যায় রজ্জুদ্বারা বন্ধন করিয়াছিলেন। এই পদ্যযুগলদ্বারা দামবন্ধনকালে নন্দনন্দন-শ্রীকৃষ্ণের দ্বিরূপত্ব (ব্যাপকত্ব ও পরিচ্ছিন্নত্ব) ব্যক্ত হইয়াছে॥২৫৩॥

## শ্রীকৃষ্ণলীলার নিত্যত্ব।

সেইরূপ শ্রীমদ্ভাগবতাদিপুরাণসমূহেও শ্রীকৃষ্ণলীলার নিত্যতা স্পষ্টই শ্রবণ করা যায়॥২৫৪॥

শ্রীমদ্ভাগবতের প্রথমস্কন্ধে দ্বারকাবাসিদিগের বাক্যও সেইরূপ যথা—অহো যদুবংশ অতিশয় শ্লাঘ্যতম, অহো মধুবন অত্যন্ত পুণ্যতম যেহেতু এই পুরুষোত্তম শ্রীপতি (শ্রীকৃষ্ণ) স্বীয় প্রাদুর্ভাবদ্বারা যদুবংশকে ও নন্দকুলকে এবং বিহারদ্বারা মধুবনকে (শ্রীবৃন্দাবনকে) অতিশয় সংকৃত করিতেছেন। দ্বারকাবাসিগণের উক্তিতে "অঙ্কতি" এই বর্ত্তমানকালের উপপাদক ক্রিয়াপদ, শ্রীকৃষ্ণলীলাসমূহের নিত্যতা প্রতিপাদন করিতেছে। দশমস্কন্ধীয় শুকদেবের উক্তিতে শ্রীকৃষ্ণলীলার নিত্যতা সেইরূপই নির্ণীত হইয়াছে—যিনি জননিবাস (সর্ব্বজীবের আশ্রয় অথবা বৃন্দাবনে রক্তকপত্রকাদির সহিত ও পুরীদ্বয়ে শ্রীমদুদ্ধবও দারুকাদির সহিত নিবাস করেন) ও দেবকীজন্মবাদ (শ্রীযশোদাদেবীতেও শ্রীবসুদেবপত্নীতে যাহার জন্মের প্রসিদ্ধি) এবং যদুবরপরিষৎ (শ্রীবৃন্দাবনে সুভদ্রমণ্ডলীভদ্রপ্রভৃতি সখাবর্গ ও পুরীদ্বয়ে যাদবগণ যাহার সখা অথবা বৃন্দাবনে শ্রীনন্দাদিও দ্বারকাদিতে শ্রীবসুদেবাদি যাঁহার পরিকর) যিনি স্বীয়ভুজতুল্য শ্রীদামসুদামাদি ও সাত্যকিপ্রভৃতির দ্বারা অধর্ম্মকে দূরোৎসারিত করিয়া, স্থাবর জঙ্গমাত্মক সর্ব্বপ্রাণীর সংসারনিবৃত্তি এবং সুস্মিত-শ্রীমুখদ্বারা, ব্রজবনিতা (শ্রীরাধিকাদি) ও পুরবনিতাগণের (শ্রীরুক্মিণীপ্রভৃতির) কামদেব (প্রেমানুরূপবিলাস) বর্দ্ধন করিতেছেন সেই শ্রীলীলা-পুরুষোত্তম শ্রীকৃষ্ণ শ্রীবৃন্দাবন, মথুরা ও দ্বারকাধামে প্রকাশভেদে সর্ব্বোপরি বিরাজ করিতেছেন ॥ ২৫৫ ॥

স্কন্দপুরাণে মথুরাখণ্ডে যুধিষ্ঠিরের প্রতি শ্রীনারদের বাক্যও সেইরূপই যথা:—শ্রীকৃষ্ণ বলরামের সহিত গোপবালকগণে পরিবৃত হইয়া বৃন্দাবন-মধ্যে গোবৎস ও বৎসতরীসমূহের সহিত ক্রীড়া করিতেছেন। যদ্যপি যৎকালে যুধিষ্ঠিরনারদসংবাদ হইয়াছিল তৎকালে শ্রীকৃষ্ণ দ্বারকাধামে বিদ্যমান ছিলেন তথাপি "ক্রীড়তি" এইরূপ বর্ত্তমানকালবোধক ক্রিয়াপদপ্রয়োগ শ্রীকৃষ্ণলীলার নিত্যত্ববোধ করাইতেছে। পদ্মপুরাণের পাতালখণ্ডে পার্ব্বতীর প্রতি রুদ্রের বাক্য—অহো মধুপুরী ধন্যা,

যেখানে কংসহা (শ্রীকৃষ্ণ) অবস্থান করেন। সেই স্থানে মুনি ও দেবগণ সর্ব্বদা বাস করিতে ইচ্ছা করেন ॥ ২৫৬ ॥

শ্রীনন্দাদিব্রজবাসিগণ, বসুদেবাদি-যাদবগণ, ব্রহ্মা, ইন্দ্র, কুবের, মণিগ্রীবাদিদেবগণ, নারদাদিমুনিগণ, কেশিপ্রভৃতি দানব, কালিয় প্রভৃতি নাগ এবং শঙ্খচূড়প্রভৃতি যক্ষগণ তাঁহারা সকলেই লীলাপরিকর (নিত্যধামস্থ দানবাদি প্রাকৃতদানবনহে, উহারা অপ্রাকৃততত্ত্ব) ॥ ২৫৭ ॥

## নিত্যলীলা প্রকট ও অপ্রকটভেদে দ্বিবিধ।

শাস্ত্রে সেইরূপই উপদিষ্ট হইয়াছে যথা—সেই ভগবান্ শ্রীকৃষ্ণ গোলোকে অনন্ত আত্মীয়বৃন্দের সহিত অনন্তলীলা প্রকাশপূর্ব্বক সর্ব্বদাই ক্রীড়া করিতেছেন, এবং কদাচিৎ তিনি অনন্তপ্রকাশের মধ্যে একপ্রকাশে ব্রহ্মাণ্ডাবির্ভাবিত বৃন্দাবনে প্রাদুর্ভূত হইয়া স্বীয় পার্ষদবৃন্দের সহিত জন্মাদি লীলাপ্রকাশ করিয়া থাকেন ॥ ২৫৮ ॥

সচ্চিদানন্দময়ী লীলাশক্তি আবার স্বীয় প্রভু শ্রীকৃষ্ণের ইচ্ছানুকূল্যে সেই সেই নিত্যলীলাস্থ পার্ষদবৃন্দের মধ্যে লীলারসপোষক অনুকূল ও প্রতিকূল স্বভাব উদ্ভাবিত করিয়া থাকেন ॥ ২৫৯ ॥

প্রপঞ্চাবির্ভাবিত নিত্যলীলাকে প্রকটলীলা ও প্রপঞ্চানাবির্ভাবিত নিত্যলীলাকে অপ্রকটলীলা বলে। তন্মধ্যে প্রকটলীলাতেই শ্রীকৃষ্ণের গোকুলে, মথুরায় ও দ্বারকাধামে গমনাগমন হইয়া থাকে। গোলোকে অনন্তপ্রকাশে প্রকাশিত নিত্যলীলাবৃন্দের মধ্যে যেই যেই লীলা প্রপঞ্চাবির্ভাবিতগোকুলাদিধামে প্রকট হয়, সেই সেই লীলা আবার অপ্রকটকালে গোকুলাদিধামের অপ্রকটপ্রকাশে (গোলোকে) নিত্যই বিদ্যমান থাকেন ইহাই "জয়তি জননিবাসঃ" ইত্যাদি শ্লোকে পুনঃ পুনঃ উপদিষ্ট হইয়াছে ॥ ২৬০ ॥

শ্রীব্রহ্মার আদেশানুসারে দেবতাদিগের অংশসমূহ পৃথিবীতে অবতরণ করিতে প্রবৃত্ত হইলে, নিত্যধামস্থ বসুদেব ও নন্দাদি নিত্যপরিকরসমূহের অংশভূত কশ্যপ ও দ্রোণপ্রভৃতি যাঁহারা স্বর্গে বিদ্যমান, তাঁহারাও

অপ্রকট নিত্যলীলাস্থ -সেই সেই বসুদেব ও নন্দাদিরূপ অংশিগণের সহিত সাযুজ্য ( সহযোগ ) প্রাপ্তহইয়া শূরসেন ও পর্জ্জন্যাদিকে দ্বার করিয়া পৃথিবীতে ( মথুরামধ্যে ) অবতরণ করিয়া থাকেন ॥ ২৬১ ॥

পরব্যোমাধিপতি মহানারায়ণ যাঁহার বিলাসমূর্ত্তি সেই লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ গোকুলে ও মথুরায় আবির্ভাবের অভিলাষী হইয়া প্রথমতঃ সঙ্কর্ষণকে ( বলরামকে ) আবির্ভাবিত করিয়া থাকেন তদনন্তর তিনি স্বান্তঃস্থিত প্রদ্যুম্ন ও অনিরুদ্ধনামক আর দুইটী বূ্যহকে যথাকালে আবির্ভাবিত করিবার অভিপ্রায়ে প্রথমে স্বয়ং বসুদেবের হৃদয়ে প্রকট হন। অনন্তর ক্ষীরোদশায়ী অনিরুদ্ধ ব্রহ্মাদিদেবগণের প্রার্থনায় ভূভারহরণার্থ শ্বেতবরাহকল্পগতবৈবস্বতমন্বন্তরীয় অষ্টাবিংশ-চতুর্যুগের দ্বাপর ও কলির সন্ধিক্ষণে বসুদেবের হৃদয়স্থ শ্রীকৃষ্ণের সহিত ঐক্য প্রাপ্ত হইয়া আবার তাঁহার ( বসুদেবের ) হৃদয় হইতে বেধদীক্ষাদ্বারা দেবকীদেবীর হৃদয়ে প্রকট হন। দেবকী-দেবীর বাৎসল্যপ্রেমরূপ আনন্দামৃতদ্বারা পাল্যমান হইয়া শ্রীকৃষ্ণ তাঁহার হৃদয়ে চন্দ্রের ন্যায় উত্তরোত্তর বৃদ্ধিপ্রাপ্ত হইয়া থাকেন ॥ ২৬২ ॥

তদনন্তর শ্রীকৃষ্ণ ভাদ্রমাসের কৃষ্ণাষ্টমীতিথিতে মহানিশায় (অর্দ্ধরাত্রে) সেই দেবকীর হৃদয় হইতে কংসের কারাগৃহস্থিত সূতিকাগৃহে তাঁহার শয্যায় প্রাদুর্ভূত হন। লীলারসপোষণী যোগমায়াপ্রভাবে দেবকীপ্রভৃতি তৎকালে মনে করেন যে লৌকিকরীত্যনুসারে সুখেই যেন শিশু তাহা হইতে জন্মগ্রহণ করিয়াছেন। যদিও এই পুরুষোত্তম শ্রীকৃষ্ণ কি দ্বিভুজ কি চতুর্ভুজ উভয় অবস্থাতেই মনুষ্যের ন্যায় চেষ্টা, গুণ ও তদনুযায়ী প্রভাবের অনুবর্ত্তন করেন বলিয়া কোন কালেই শ্রীকৃষ্ণত্ব ( নরাকৃতিপরব্রহ্মত্ব ) পরিত্যাগ করেন না, তথাপি শ্রীকৃষ্ণের দ্বিভুজত্বেরই প্রাধান্য শাস্ত্রে পরিকীর্ত্তিত হইয়াছে। তবে যে শাস্ত্রের কোনস্থানে দ্বিভুজমূর্ত্তির অপ্রাধান্য নির্দ্দেশ করিয়াছেন, তাহা কিন্তু মহৈশ্বর্য্য, দ্বিভুজমূর্ত্তিতে গূঢ় অর্থাৎ আচ্ছাদিত বলিয়াই বুঝিতে হইবে। যেহেতু শাস্ত্রে নরাকৃতিপরব্রহ্ম অতিগূঢ় এইরূপ প্রথা

আছে ॥ ২৬৩ ॥ শ্রীকৃষ্ণের প্রাদুর্ভাবের অনন্তর বসুদেব গোকুলে যশোদার সূতিকাগৃহে প্রবেশপূর্ব্বক সেই স্থানে স্বীয়পুত্র শ্রীকৃষ্ণকে রাখিয়া যশোদার কন্যাকে লইয়া নিঃসৃত হন ॥ ২৬৪ ॥ যিনি অনাদিকাল হইতেই অপ্রকটাখ্যনিত্যলীলাতে দেবকী ও যশোদার নিত্যপুত্ররূপে সর্ব্বদা বিরাজমান রহিয়াছেন, সেই শ্রীকৃষ্ণ প্রকটাখ্যনিত্যলীলাতেও মাতাদেবকী ও মাতাযশোদাদেবীকে দ্বার করিয়াই লৌকিক রীতিতে প্রপঞ্চমধ্যে প্রাদুর্ভূত হইয়া থাকেন ॥ ২৬৫ ॥ শ্রীকৃষ্ণ অপ্রকটপ্রকাশে গোলোকে, যে সকল অসংখ্য বাল্যাদিলীলা যুগপৎ প্রকাশ করিয়া থাকেন, তিনিই আবার প্রকটপ্রকাশে বৃহদ্বনে নন্দোৎসবের পর সেই সকল কোটি কোটি বাল্যাদিলীলা ক্রমশঃ প্রকাশ করেন। প্রেষ্ঠজনের আনন্দপ্রদ এবং নিজেরও বিমোহক ( অর্থাৎ চমৎকারকারক ) সেই সেই লীলাপ্রকাশদ্বারা শ্রীলীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ ব্রজে বিলাস করেন এবং নন্দ ও যশোদার অসমোর্দ্ধ-বাৎসল্যরসদ্বারা বশীভূত হইয়া সর্ব্বদা নিজেকে তাঁহাদিগের পুত্ররূপে মনে করেন ॥ ২৬৬ ॥

### প্রথমব্যূহ-বাসুদেবের আবির্ভাব বসুদেবগৃহে এবং স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণের আবির্ভাব নন্দগৃহে—ইহাই প্রাচীন বৈষ্ণবাচার্য্যগণের সিদ্ধান্ত।

শ্রীকৃষ্ণাবতার প্রসঙ্গে কোন কোন পুরাতন ভাগবতগণ বলিয়া থাকেন—বাসুদেবাখ্য-প্রথমব্যূহ বসুদেবগৃহে, আর লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ, যোগমায়ার সহিত গোকুলে নন্দগৃহে প্রাদুর্ভূত হন। যদুবর বসুদেব গোকুলে গমনপূর্ব্বক যশোদার সূতিকাগৃহে প্রবেশ করতঃ কেবলমাত্র একটী কন্যাকেই দর্শন করতঃ তাহাকে লইয়া মথুরাপুরে আগমন করেন। তৎকালে বাসুদেবমূর্ত্তি, শ্রীলীলাপুরুষোত্তম-ভগবানে প্রবিষ্ট হইয়া একাকারে প্রতিভাত হন। শ্রীকৃষ্ণের এতাদৃশ অভিনয়টী অত্যন্ত রহস্যময় বলিয়া শ্রীশুকদেবাদি-পরমর্ষিগণ কথাপ্রসঙ্গে সেইস্থানে

স্পষ্টভাবে তাহা উল্লেখ করেন নাই, কিন্তু প্রসঙ্গবশতঃ কোন কোনস্থানে সূচনা করিয়াছেন মাত্র ; যথা শ্রীদশমস্কন্ধে ঃ—মহামনা নন্দ আত্মজ ( ঔরসপুত্র শ্রীকৃষ্ণ ) উৎপন্ন হইলে পরমানন্দিত হইয়াছিলেন। ইতি। সেই দশমে অন্যত্র আবার সেই কথাই উক্ত হইয়াছে যথা ঃ—"উদারবুদ্ধি নন্দ মথুরা হইতে আগমন করিয়া নিজপুত্রকে লইয়া তাহার মস্তকাঘ্রাণাদি করিয়া পরম আনন্দ লাভ করিয়াছিলেন। তথাচ দশমে ঃ—এই গোপিকাসুত ভগবান্ শ্রীকৃষ্ণ দেহিগণের পক্ষে সুখপ্রাপ্য নহেন। ইতি। উক্ত দশমস্কন্ধে ব্রহ্মার স্তবে পুনরায় উক্ত হইয়াছে—"হে স্তবনীয় ! যাঁহার গলদেশে বনজাতপত্রপুষ্পময়ীমালা, বামহস্তে কবল ( দধিমিশ্রিত ওদন), বক্ষে শৃঙ্গ ও বেত্র এবং জঠরদেশে বেণু, বক্ষঃস্থলে স্বর্ণরেখাকারে শ্রী ও যাঁহার পদতল অত্যন্তকোমল সেই নন্দাত্মজ শ্রীকৃষ্ণকে প্রসন্নকরিবার নিমিত্ত নমস্কার করি। কোন কোন বৈষ্ণবাচার্য্যগণ তদনুরূপ শ্রীযামলতন্ত্রেরবচন উদাহরণ দিয়া থাকেন— যথা—"যদুকুল-সম্ভূত বাসুদেব শ্রীকৃষ্ণ, তত্ত্বতঃ অভিন্ন হইয়াও শক্ত্যভিব্যক্তির তারতম্য বশতঃ স্বয়ং ভগবান্ শ্রীলীলাপুরুষোত্তম নন্দনন্দন হইতে অন্য অর্থাৎ ( ভাববৈচিত্র্যে পৃথগ্‌রূপে প্রতীয়মান )। তিনিই ( অর্থাৎ তৎকালে বৃন্দাবনচন্দ্রের সহিত একাকারে প্রতিভাত সেই বাসুদেবাবতার শ্রীকৃষ্ণই) প্রকটলীলায় বৃন্দাবন হইতে মথুরাপুরীতে গমন করিয়া থাকেন। আর যিনি লীলামাধুর্য্যে বাসুদেবকৃষ্ণ হইতে শ্রেষ্ঠ অর্থাৎ পূর্ণতমতত্ত্ব স্বয়ংরূপ লীলাপুরুষোত্তম নন্দনন্দন ( শ্রীকৃষ্ণ ), তিনি শ্রীবৃন্দাবনেই থাকেন। তিনি ঐ স্থান পরিত্যাগ করিয়া কোথাও যান না। তিনি সর্ব্বদা দ্বিভুজ কোনকালেই চতুর্ভুজ নহেন। তিনি মুখ্যাগোপী শ্রীরাধা ও অন্যান্য গোপিকাগণের সহিত মিলিত হইয়া শ্রীবৃন্দাবন-মধ্যে বিচিত্র ক্রীড়ার অনুষ্ঠান করিয়া থাকেন। ২৬৭ ॥

---

## বিবৃতি

শ্রীযামলোক্তমতের উপর গ্রন্থকারপ্রভুপাদের সম্মতি নাই বলিয়াই তিনি "উদাহরন্তি" এইরূপ পরস্মৈপদ প্রয়োগ করিয়া কোন কোন বৈষ্ণবাচার্য্য

## শ্রীকৃষ্ণের মথুরা ও দ্বারকালীলার বর্ণন এবং তৎপ্রসঙ্গে প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ নামক ব্যূহতত্ত্বের দ্বারকায় আবির্ভাব।

অনন্তর শ্রীকৃষ্ণ প্রকটরূপে নন্দনন্দনত্ব আচ্ছাদন ও স্বীয়বসুদেবপুত্রত্ব প্রকাশ করতঃ মথুরাপুরীতে গমন করেন। তিনি যে বাসুদেবমূর্ত্তি প্রকাশ করেন তাহা দ্বিভুজ ও চতুর্ভুজ, উভয়রূপেই প্রকাশ পাইয়া থাকেন। শ্রীকৃষ্ণ মথুরাপুরীতে কুব্জাসহ বিহার ও জরাসন্ধাদির সহিত যুদ্ধাদি নানাবিধ লীলাপ্রকাশ করিয়া, পরে মহিষীবিবাহ ও অসুরবধাদি

---

### বিবৃতি

এইরূপ মত প্রকাশ করিয়া থাকেন এই কথা বলিয়াছেন। তাঁহার অসম্মতির কারণ কি তাহা তিনি এইরূপভাবে ব্যক্ত করিয়াছেন; তিনি বলেন "ঐরূপ হইলে শ্রীমদ্ভাগবতীয়দশমস্কন্ধোক্ত শ্রীকৃষ্ণলীলার সহিত বহু অসামঞ্জস্য ঘটিয়া যায়। যথা—মথুরাগমনে ব্রজবাসিগণের বিরহ, ও তাহাদিগের সান্ত্বনার্থ শ্রীকৃষ্ণ-কর্ত্তৃক উদ্ধবকে ব্রজে প্রেরণ এবং কুরুক্ষেত্রে—কৃষ্ণসন্দর্শনার্থ ব্রজবাসিগণের তথায় গমন এবং দন্তবক্রবধানন্তর পুনর্ব্বার শ্রীকৃষ্ণের ব্রজে আগমন এই সমস্তই বিরুদ্ধ হইয়া পড়ে। যদি তাহারা এই প্রকার বলেন যে স্বয়ং ভগবান্ নন্দনন্দনে যখন বাসুদেব শ্রীকৃষ্ণ অন্তর্ভুক্ত রহিয়াছেন তখন শ্রীনন্দনন্দনের তদাকারে মথুরাতে গমনের বাধা কি! উক্ত নিয়মে অন্তর্গতবাসুদেব শ্রীনন্দনন্দনাখ্য স্বয়ংরূপের মথুরায় গমন ও তাহারই আবার দ্বারকা হইতে ব্রজে আগমন, এইরূপ সিদ্ধান্ত করিলেতো উক্ত বিরোধের পরিহার করা যাইতে পারে—তদুত্তরে বলেন না—তাহাতেও উত্থাপিত বিরোধের পরিহার হয় না; কারণ তাহাহইলে তাহাদের অপ-সিদ্ধান্তগ্রহণহেতু স্বসিদ্ধান্তহানিরূপ দোষ অনিবার্য্য হইয়া পড়ে। অতএব প্রপঞ্চানভিব্যক্তবৃন্দাবনাভিধেয়-গোলোক পরিত্যাগ না করিয়া অপ্রকট-লীলায় শ্রীলীলাপুরুষোত্তম তথায় সর্ব্বদাই ক্রীড়া করেন এবং প্রপঞ্চাভিব্যক্ত গোলোকাভিধেয়-বৃন্দাবনীয়প্রকাশে শ্রীকৃষ্ণ ব্রজ হইতে মথুরাদিধামে গমন করেন এবং পুনর্ব্বার দন্তবক্রবধানন্তর ব্রজে আগমন করেন এইরূপ সিদ্ধান্ত করিলে কোন শাস্ত্রের সহিতই বিরোধ ঘটে না। অতএব শ্রীধামলমতানুযায়িভাগবতগণের সিদ্ধান্ত অপ্রকটাখ্য নিত্যলীলা বিষয়ক এইরূপ বলাই সুসঙ্গত॥ ২৬৭॥

লীলা প্রকাশ করিবার নিমিত্ত দ্বারকাধামে গমন করেন। শ্রীকৃষ্ণ সেই দ্বারকাধামে যাহাহইতে অনিরুদ্ধ নামক চতুর্থব্যূহের আবির্ভাব হইয়া থাকে প্রথমে সেই প্রদ্যুম্ননামক তৃতীয়ব্যূহের আবিষ্কার করেন। এইরূপে সেই দ্বারকাধামে শ্রীকৃষ্ণের বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই চতুর্ব্যূহের আশ্চর্য্যজনক বহুবিধ বিবাহাদি লীলা বর্ণিত হইয়াছে ॥ ২৬৮ ॥

প্রকটপ্রকাশে ব্রজবাসিগণের কৃষ্ণবিরহ তিন মাস। কৃষ্ণস্ফূর্ত্তি এবং উক্ত মাসত্রয়ের অবসানে শ্রীকৃষ্ণের সহিত পুনর্মিলন।

ব্রজে প্রকটলীলায় শ্রীকৃষ্ণসম্বন্ধীয় বিরহ তিনমাস ব্যাপী হইয়াছিল। কিন্তু সেই বিরহেও প্রাদুর্ভাবের ন্যায় ব্রজবাসিগণের শ্রীকৃষ্ণস্ফূর্ত্তি হইত। তিনমাসের পর তাঁহাদিগের শ্রীকৃষ্ণের সহিত সাক্ষাৎ মিলন হইয়াছিল ॥ ২৬৯ ॥

মিলন আবার, শ্রীকৃষ্ণের ব্রজে আবির্ভাব ও আগমন ভেদে দ্বিবিধ।

## তন্মধ্যে আবির্ভাব।

বিরহজনিত ক্লান্তির উদ্রেকবশতঃ প্রিয়ভক্তসকলের চিত্ত যখন বিবশ হইয়া পড়ে তখনই শ্রীকৃষ্ণ ব্যগ্র হইয়া সহসা (অতর্কিতভাবে) তাঁহাদের সমক্ষে প্রাদুর্ভূত হন। শ্রীকৃষ্ণের প্রেষ্ঠ ব্রজবাসিগন যদবধি উদ্ধবের নিকট তাহার সংবাদ শ্রবণ করেন তদবধি শ্রীকৃষ্ণের ব্রজে প্রাদুর্ভাব হয়। দ্বারকাস্থ শ্রীকৃষ্ণের যে ব্রজে প্রাদুর্ভাব হইয়াছিল তাহা বৃহদ্ বিষ্ণুপুরাণাদি গ্রন্থে বহু প্রকারে বারংবার বর্ণিত হইয়াছে। শ্রীকৃষ্ণ যখন ব্রজে আবির্ভূত হইয়া বিহার করেন তখন শ্রীকৃষ্ণের মথুরা গমন ব্রজবাসিগণের নিকট স্বপ্নরূপে অনুভূত হয় ॥ ২৭০ ॥

### অথ আগমন

শ্রীকৃষ্ণ স্বজনবর্গের প্রতি প্রেম এবং নিজবাক্যের (উগ্রসেনাদি সুহৃদ্বর্গের সুখবিধান করিয়া শীঘ্রই ব্রজে আগমন করিব ইত্যাদি

সান্ত্বনা বাক্যের ) সত্যতা দেখাইবার নিমিত্ত রথাদিতে আরূঢ় হইয়া পুনরায় নিজপ্রিয় ব্রজে আগমন করিয়া থাকেন। শ্রীকৃষ্ণের স্বীয়বাক্য দশমে যথা :—শ্রীকৃষ্ণ মথুরাগমনবিষয়ে সেই ব্রজাঙ্গনাদিগকে তাদৃশ দুঃখিতা জানিয়া আমি শীঘ্রই আসিব এইরূপ প্রেমযুক্ত দূতবাক্যদ্বারা সান্ত্বনা করিয়াছিলেন। তিনি স্বীয় পিতা নন্দকে বলিয়াছিলেন "হে পিতঃ! আপনারা ব্রজে গমন করুন, আমরা এখানের সুহৃদবর্গের সুখ বিধানকরিয়া আপনাদিগকে ও অন্যান্য বন্ধুরূপিগোপবৃন্দকে দেখিবার নিমিত্ত প্রত্যাগমন করিব। শ্রীকৃষ্ণ যদুকুলের প্রধানমন্ত্রী নিজপ্রিয়তম উদ্ধবদ্বারাও পুনর্ব্বার এইবাক্যের অসন্দিগ্ধতা প্রতিপাদন করিয়াছেন। সেই দশমেই যথা :—"সর্ব্বযাদবকুলের প্রতিকূল কংসকে রঙ্গস্থলে বিনাশ করিয়া শ্রীকৃষ্ণ আপনাদিগকে যাহা বলিয়াছিলেন তাহা সত্য করিবার নিমিত্ত অতি শীঘ্রই এখানে আগমন করিবেন॥ ২৭১॥ দ্বারকাবাসিদিগের বাক্যদ্বারা শ্রীকৃষ্ণের ব্রজাগমনবাক্যের সত্যত্ব পরিস্ফুট হইয়াছে যথা শ্রীপ্রথমস্কন্ধে—"হে অম্বুজাক্ষ! আপনি যখন আমাদিগকে পরিত্যাগ করিয়া হস্তিনাপুরে যুধিষ্ঠিরাদিকে এবং মথুরামণ্ডলে নন্দাদিকে দেখিবার জন্য গমন করেন, তখন আমাদিগের ক্ষণকালও কোটিবৎসর বলিয়া মনে হয়। হে অচ্যুত! রবি না থাকিলে যেমন নেত্রদ্বয় অন্ধ হইয়া যায় তোমাকে না দেখিয়াও আমাদের তাদৃশী অবস্থা হইয়া থাকে। ইতি॥

এই শ্লোকের কারিকা—ভো অম্বুজাক্ষ! সুহৃদ্গণকে—নন্দাদিকে, দেখিবার ইচ্ছায় আপনি যখন অপসরণ করেন অর্থাৎ আমাদিগকে পরিত্যাগ করিয়া মধুদেশে গমন করেন। মধু—মথুরা। যেই সময়ে দ্বারকাবাসিগণ শ্রীকৃষ্ণকে পূর্ব্বোক্তবাক্যদ্বারা স্তব করিয়াছিলেন সেই সময়ে মথুরাপুরীতে কোন সুহৃদ্বর্গ বিদ্যমান ছিল না বলিয়া ঐস্থানে মথুরাশব্দ সুস্পষ্টভাবে মথুরামণ্ডলান্তর্বর্ত্তিব্রজধামকেই বোধ করাইতেছে। ২৭২॥ আরও বলিতেছি—শ্রীকৃষ্ণ রথে আরোহণ পূর্ব্বক মথুরায় গমন করিয়া দন্তবক্র ও তদ্ভ্রাতা বিদূরথকে বিনাশ

করিয়া ব্রজে আগমন করিয়াছিলেন এইরূপ ঘটনা পদ্মপুরাণে সুস্পষ্ট উক্ত হইয়াছে। পদ্মপুরাণীয় সেই গদ্য ও পদ্য যথা—'শ্রীকৃষ্ণ বিদূরথের সহিত দন্তবক্রকে বিনাশপূর্ব্বক যমুনা নদী উত্তীর্ণ হইয়া নন্দব্রজে গমনকরতঃ স্বীয় দর্শনার্থ উৎকণ্ঠিত মাতাযশোদা ও পিতা নন্দকে সাষ্টাঙ্গ প্রণামপূর্ব্বক আশ্বাস প্রদান করিলে পর তাঁহারা স্নেহাশ্রু বিসর্জ্জন করিতে করিতে তাঁহাকে আলিঙ্গন করিলেন। তদনন্তর শ্রীকৃষ্ণ গোপবৃদ্ধগণকে প্রণাম ও আশ্বাস প্রদানপূর্ব্বক বহুবিধ রত্ন, বস্ত্র ও অলঙ্কারাদিদ্বারা তত্রস্থ সকলের পরিতৃপ্তিবিধান করিয়াছিলেন। অনন্তর শ্রীকৃষ্ণ পুণ্যবৃক্ষপরিবৃত রমণীয় কালিন্দীপুলিনে গোপীগণের সহিত অহর্নিশি ক্রীড়া করিতে লাগিলেন। এইভাবে গোপবেশধারী ভগবান্ রম্য কেলিসুখ ও বিবিধপ্রেমরসে বিভোর হইয়া বৃন্দাবনে মাসদ্বয় ব্যাপিয়া প্রকট লীলা করিয়াছিলেন। এই বিষয়ে গ্রন্থকারের কারিকা:—উত্তীর্য্য এই পদদ্বারা যে উত্তরণ ব্যাপারটী বর্ণনা করা হইয়াছে সেই উত্তরণ শব্দের অর্থ আপ্লাবন বা স্নান। কারণ দুষ্ট দন্তবক্রের বধানন্তর স্নান করিয়াই শ্রীকৃষ্ণেরপক্ষে ব্রজে আগমন করা কর্ত্তব্য। অতএব আবির্ভাব ও আগমনহেতু প্রকটনামকনিত্যলীলাতে বিরহ অতি অল্পকালই (অর্থাৎ ত্রৈমাসিক) হইয়া থাকে। শ্রীকৃষ্ণ এইপ্রকার প্রকট ও অপ্রকটপ্রকাশে গোকুল মথুরা ও দ্বারকায় নিত্যই বিহার করিতেছেন। ২৭৩॥

## ব্রজলীলার নিত্যতা

পদ্মপুরাণে শ্রীকৃষ্ণের ব্রজে আগমনকালে যে সকল ঘটনার বিষয় পূর্ব্বে বর্ণিত হইয়াছে তদ্ভিন্ন সেইপুরাণে আরও রহস্য বর্ণিত হইয়াছে যথাঃ—

অনন্তর ব্রজলীলার অপ্রকটকাল উপস্থিত হইলে নিত্যসিদ্ধনন্দাদি গোপগণ, শ্রীকৃষ্ণ ও যশোদাদির সহিত এবং তত্রস্থ পশু পক্ষী ও মৃগাদির সহিত বৃন্দাবনীয়লীলার অপ্রকটপ্রকাশে গোলোকে তিরোহিত

হইলেন। পরে নন্দাদির অংশভূত যে দ্রোণাদি-বৈকুণ্ঠপার্ষদগণ সেস্থানে বিদ্যমান ছিলেন, তাঁহারা শ্রীকৃষ্ণের অনুগ্রহে দিব্যরূপধারণ ও বিমানারোহণ পূর্ব্বক পরমবৈকুণ্ঠলোকে গমন করিলেন। এবিষয়ে কারিকাদ্বয় যথা :—নিত্যগোলোকপার্ষদ-নন্দাদির অংশভূত যে দ্রোণাদি মূর্ত্তিসকল মথুরামণ্ডলে অবতরণ করিয়াছিলেন শ্রীকৃষ্ণ তাহাদিগকেই বৈকুণ্ঠে পাঠাইয়াছিলেন। এইপ্রকার সিদ্ধান্ত (অর্থাৎ নিত্যগোলোকীয়-পার্ষদের সহিত রসবিশেষের অনুভূতির নিমিত্ত সাধনসিদ্ধভক্তের যে তাদাত্ম্যসম্বন্ধ) যুক্তিসঙ্গত শ্রীকৃষ্ণ অতিশয় প্রিয়তম গোকুলবাসিগণের সহিত সর্ব্বদাই বিহার করিতেছেন। ২৭৪॥ স্কন্দপুরাণীয় অযোধ্যা-মাহাত্ম্যে লক্ষ্মণের বিষয়েও ঐরূপ বর্ণনা শ্রবণ করা যায়। যথা—তদনন্তর ইন্দ্র অনন্তদেবের সহিত সাযুজ্যপ্রাপ্ত ও সত্যপ্রতিজ্ঞ লক্ষ্মণকে সর্ব্বসমক্ষে সুমধুরবচনে বলিলেন "হে লক্ষ্মণ! শীঘ্র গাত্রোত্থানপূর্ব্বক স্বীয়রথে আরোহণ কর। হে বীর! হে শত্রুতাপন! তুমি দেবকার্য্য সম্পাদন করিয়াছ। এক্ষণে স্বীয় সনাতন পরম বৈষ্ণবধামে গমন কর। আপনার অংশভূত ফণাবলীসুশোভিত অনন্তদেব সমাগত হইয়াছেন" ইত্যাদি। তদনন্তর দেবগণপরিবৃত দেবরাজ, লক্ষ্মণকে এইরূপ বলিয়া ও তদংশভূত ভূভারধারণক্ষম শেষকে (অনন্তকে) পাতালে প্রস্থাপন করাইয়া পরমাদরসহকারে লক্ষ্মণকে বিমানে আরোহণ পূর্ব্বক স্বয়ং স্বর্গে গমন করিলেন। ২৭৫॥

## দ্বারকালীলার নিত্যত্ব।

শ্রীকৃষ্ণ যৎকালে প্রকট-দ্বারকালীলাকে অপ্রকট করিতে ইচ্ছুক হন, তৎকালে মুনিশাপাদিরূপামায়াকে প্রকাশ করিয়া থাকেন। স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণ যখন প্রপঞ্চমধ্যে অবতীর্ণ হন, তখন ক্ষীরাব্ধিশায়ী অনিরুদ্ধ তাহাতে প্রবেশ করেন এবং ইন্দ্রচন্দ্রাদিদেবগণ ও নিত্যপার্ষদ যাদবগণে অংশতঃ প্রবিষ্ট হন। আবার যখন শ্রীকৃষ্ণ দ্বারকার অপ্রকট-প্রকাশে অন্তর্দ্ধানেচ্ছু হন, তখন ক্ষীরাব্ধিনাথ-বিষ্ণু ও দেবাংশগণ,

স্ব স্ব ধামে গমন করেন এবং শ্রীকৃষ্ণ অপ্রকটপ্রকাশীয় দ্বারকাধামে সপরিবারে নিত্যই বিরাজমান হন। এইরূপ সিদ্ধান্ত প্রদর্শনার্থ গ্রন্থকার বলিতেছেন—"দেবগণের অংশতঃঅবতরণকালে যাঁহারা যদুবংশে অবতরণ করিয়াছিলেন, দ্বারকালীলারঅপ্রকটকালসমাগত হইলে ক্ষীরাব্ধিশায়ী নারায়ণ সেই সকল দেবগণের সহিত স্বধামে গমন করেন। আর নিত্যলীলার পরিকর যে যাদববৃন্দ, তাঁহাদিগের সহিত শ্রীকৃষ্ণ দ্বারকার অপ্রকটপ্রকাশে ক্রীড়া করিয়া থাকেন। ২৭৬।

শ্রীকৃষ্ণলোক এক হইয়াও লীলাভেদে গোলোক, গোকুল, মথুরা ও দ্বারকা এই চতুর্দ্ধা প্রকাশিত। গোলোকনামক শ্রীকৃষ্ণলোকটী গোকুল বা বৃন্দাবনেরই বিভূতি অর্থাৎ অনন্তপ্রকাশ।

---

## বিবৃতি

নিত্যধাম—গোলোক ও পরব্যোম ভেদে দ্বিবিধ। গোলোকের নামান্তর কৃষ্ণলোক। কৃষ্ণলোক বা গোলোক নিত্যধামরূপপদ্মের কর্ণিকাস্থানীয় এবং পরব্যোম উহার দলস্থানীয়। পরব্যোম প্রকৃতির অতীত সর্ব্বগ অপরিচ্ছিন্ন বা ব্যাপক। পরব্যোমের চরমাবস্থায় বা উপরিভাগে শ্রীকৃষ্ণলোক। কৃষ্ণলোকের গোলোক মথুরা ও দ্বারকা এই ত্রিবিধরূপে অবস্থিতি। তন্মধ্যে আবার সর্ব্বোপরি গোলোক অর্থাৎ গোলোকাভিধেয় গোকুলই কেন্দ্রস্থানীয়। গোকুল ও বৃন্দাবন গোলোকেরই প্রকাশভেদে নামান্তর। একই শ্রীকৃষ্ণলোক বা গোলোক, মাধুর্য্য ঐশ্বর্য্য ও তদুভয়প্রকাশভেদে বৃন্দাবন, মথুরা ও দ্বারকারূপে প্রকাশমান অর্থাৎ মাধুর্য্যপ্রধানরূপে বৃন্দাবন বা গোকুল, মাধুর্য্যৈশ্বর্য্য এতদুভয়প্রধানরূপে মথুরা এবং ঐশ্বর্য্যপ্রধানরূপে দ্বারকাকারে প্রকাশমান। শ্রীকৃষ্ণাখ্যস্বয়ং ভগবান্ শ্রীবৃন্দাবনে পূর্ণতমাকারে মথুরায় পূর্ণতরাকারে ও দ্বারকায় পূর্ণাকারে নিত্য বিরাজমান। গোলোকাভিধেয় গোকুল বা বৃন্দাবন শ্রীকৃষ্ণমূর্ত্তির ন্যায় সর্ব্বগ, অনন্ত ও বিভু। উক্তস্বরূপ গোলোক যখন প্রপঞ্চের অগোচররূপে প্রকাশমান থাকেন তখন তদ্ধামস্থলীলাকে অপ্রকটাখ্যবৃন্দাবনীয়নিত্যলীলা বলে। ঐ লীলা নিত্যই অনন্তপ্রকাশে অনন্তপার্ষদবৃন্দের সহিত যুগপৎ অখিলরসসমবায়ে অনন্তাকারে আকারিত হইয়া প্রকাশমান হন বলিয়া উহার নাম দেবলীলা। ঐ

সেই গোলোকের বিষয় ব্রহ্মসংহিতানামকগ্রন্থে শ্রবণ করা যায় যথা ঃ—গোলোক শ্রীকৃষ্ণের সর্ব্বোর্দ্ধবর্ত্তী নিজধাম। উহার তলে হরিধাম অর্থাৎ মহাবৈকুণ্ঠ ( পরব্যোম ), মহেশধাম অর্থাৎ সদাশিবলোক ( মুক্তিধাম ) এবং দেবীধাম ( অপ্রাকৃতদুর্গালোক ) বিরাজিত রহিয়াছেন। অর্থাৎ এই তিনটী লোক, পর পর গোলোকধামেরঅধোদেশাবরণরূপে বিদ্যমান। ঐ সকলধামে যিনি তত্তদ্ধামযোগ্য প্রভাবসমূহ

## বিবৃতি

লীলাতে লীলারসপোষক বিপ্রলম্ভাদির অভাববশতঃ বা অচিন্ত্য বৈচিত্র্যসম্পাদন অসম্ভব হয় বলিয়া ঐ ধাম যখন শ্রীকৃষ্ণের ইচ্ছানুসারেই ব্রহ্মাণ্ডমধ্যে প্রকাশ পাইয়া থাকেন, তখন তদ্ধামীয় লীলাকে প্রকটাখ্যবৃন্দাবনলীলা বলা হয়। উহা নরলীলা। এই লীলা ভূমস্বরূপা হইয়াও শ্রীকৃষ্ণেচ্ছানুকূল্যে ক্রমিক ও পরিচ্ছিন্নাকারে প্রতীয়মান হইয়া বিপ্রলম্ভাদিসম্পাদনদ্বারা সম্ভোগাখ্যপরমপুরুষার্থের পরাকাষ্ঠা সাধন করেন বলিয়াই, বৃন্দাবনীয়লীলার উৎকর্ষ ভক্তিশাস্ত্রের স্থানে স্থানে পরিলক্ষিত হয়; নতুবা অখণ্ডপরতত্ত্বস্থানীয় শ্রীকৃষ্ণলোকের অবস্থাপরিপাটীর অর্থাৎ লীলাবিশেষের, বৈচিত্র্যতারতম্যের উৎকর্ষ বা অপকর্ষ নির্ব্বাচন একপ্রকার কৌতুকমাত্র, কারণ উক্তস্বরূপে ভেদনির্ণয়ের পারমার্থিকতা কিছুই নাই। শ্রীকৃষ্ণের ধাম, রূপ, গুণ ও লীলা সকলই অনন্ত। ঐ অনন্ততত্ত্বের বৈচিত্র্যও অনন্ত। অতএব উহার অবান্তরঅনুভূতি, পিতৃকোটিবৎসলা চিচ্ছক্তিরূপা যোগমায়ার প্রভাবেই সিদ্ধ মহাজনের যোগ্যতানুসারে প্রকাশিত হইয়া থাকে। গোলোক বা বৃন্দাবন, বিশ্বসম্রাট্ শ্রীকৃষ্ণচন্দ্রের মাধুর্য্যময় অন্তঃপুরস্থানীয়। ঐ অন্তঃপুরে নিত্যসিদ্ধ নন্দাদিপিতৃবর্গ, যশোদাদিমাতৃবর্গ, শ্রীরাধাদিকান্তাবর্গ ও শ্রীদামাদিসখাবর্গ যোগমায়ারূপা দাসী ও মধুররসাদি লীলাসকল নিত্যই সুবিরাজিত। সেই অন্তঃপুর অনন্ত ঐশ্বর্য্যের ও মাধুর্য্যের ভাণ্ডার। ঐ গোলোকাখ্যঅন্তঃপুরের তলে শ্রীভগবানের পরব্যোমনামক মধ্যম আবাস। ঐ আবাস শ্রীকৃষ্ণের ষড়ৈশ্বর্য্যের ভাণ্ডার এবং উক্ত স্থানেই অনন্ত বৈকুণ্ঠ ও বৈকুণ্ঠপার্ষদের সহিত শ্রীরাধাগোবিন্দের বিলাসভূত শ্রীলক্ষ্মীনারায়ণ বিরাজ করেন।

শ্রীকৃষ্ণের পরব্যোমনামক আবাসের বহির্ভাগে বেদপুরুষ-শ্রীভগবানের স্বেদজলবাহিনী বিরজানাম্নী নদী। ঐ বিরজাই কারণার্ণব। কারণার্ণবের

( ঐশ্বর্য্যরাশি ) বিধান করিয়াছেন আমি সেই আদিপুরুষ শ্রীগোবিন্দকে ভজনা করি। ঐ গ্রন্থের পরেও সেইরূপ বলিয়াছেন যথা—শ্রীগোলোকে পরমলক্ষ্মীরূপা শ্রীরাধাদিই কান্তা এবং পরমপুরুষ—শ্রীকৃষ্ণ—কান্ত। শ্রীগোলোকে বৃক্ষসকল সর্ব্বফলপ্রদ কল্পবৃক্ষ, ভূমি চিন্তামণিগণময়ী, ভবনসকল চিন্তামণিময়, জলরাশি অমৃতময়, কথাসকল দিব্যগীতময়ী, গতি বিচিত্রনৃত্যময়ী, বংশী প্রিয়সখী, চন্দ্রাদিজ্যোতিষ্কসকল চিদানন্দময়, শ্রীগোলোকের সকলবস্তুই চিদানন্দময়॥ যে লোকে দিব্য বংশধ্বনি প্রভৃতিতে আবেশবশতঃ কামধেনুবৃন্দ হইতে সুমহান্ ক্ষীরাব্ধি

---

## বিবৃতি

একপারে পরব্যোম অর্থাৎ শ্রীভগবানের নিত্য ও অনন্ত ত্রিপাদবিভূতি এবং অপরপারে মায়াধাম বা একপাদবিভূতি অর্থাৎ অসংখ্যব্রহ্মাণ্ড। ঐ মায়াবিভূতি বা ব্রহ্মাণ্ডবৃন্দের প্রতিব্রহ্মাণ্ডে চতুর্দ্দশভুবন অবস্থিত। তন্মধ্যে মহরাদিলোকচতুষ্টয় বহির্বাটী স্থানীয় ও স্বর্গাদি অধস্তন দশলোক বহির্ম্মুখজীবের কারাগৃহস্থানীয়। এই মায়াবিভূতি বা ব্রহ্মাণ্ডরূপ বহির্বাটীর অধীশ্বরী প্রাকৃতসম্পদ্রূপা জগল্লক্ষ্মী। মায়া তাঁহার দাসী স্থানীয়া। ঐ পাদবিভূতিতেই বহির্ম্মুখজীবগণ বাস করেন। শ্রীকৃষ্ণ হরিধাম, মহেশধাম, দেবীধাম এই তিনধামের অধীশ্বর। শ্রীকৃষ্ণের অনন্তাকারে প্রকাশিত গোলোকধামের লীলাসৌষ্ঠবার্থ প্রপঞ্চাবির্ভাবিত ক্রমিকপ্রকাশের নামই গোকুল বা বৃন্দাবন; অন্যদিকে শ্রীকৃষ্ণের প্রপঞ্চাবির্ভাবিত বৃন্দাবনীয়লীলার প্রপঞ্চানভিব্যক্ত অনন্তপ্রকাশে যুগপৎপ্রকাশিত, অপ্রকট নামক চিন্ময়ীলীলার নামই গোলোকীয়লীলা। অচিন্ত্যমে চিন্ময়ীলীলার মাধুর্য্যসৌষ্ঠবের আধিক্যনিবন্ধন এবং ক্রমিকস্বরূপে পার্ষদবৃন্দের বিরহাদি সম্পাদনদ্বারা সম্ভোগাদি সুসম্ভব বলিয়াই প্রপঞ্চাভিব্যক্ত গোলোকাভিন্নবৃন্দাবনীয় নিত্যলীলার উৎকর্ষ। তত্ত্বতঃ গোলোকীয়লীলার প্রপঞ্চাভিব্যক্ত ভাবই বৃন্দাবনীয়প্রকটলীলা। ইহা সৃষ্টিকালহইতে মহাপ্রলয় বা প্রাকৃতিক প্রলয়কাল পর্য্যন্ত ক্রমিকভাবে অসংখ্য ব্রহ্মাণ্ডে প্রকাশিত হন ও প্রলয়কালে প্রপঞ্চনাশে গোলোকীয়লীলার অন্তর্গতাকারে অবস্থান করেন। তবে যে কোন কোন শাস্ত্রে গোলোকের ও বৃন্দাবনলীলার তারতম্যনির্দ্ধারণ, তাহা শ্রোতৃবর্গের রুচ্যুৎপাদনার্থ বা স্তবার্থমাত্র। ২৭৭॥

নিঃসৃত হইতেছে, এবং চিচ্ছক্তিবিলাসভূত যেখানে নিমেষার্দ্ধ স্বল্প-কালও পরিলক্ষিত হয় না তাঁহাই গোলোক। পৃথিবীতে বিরলপ্রচার কতিপয় সাধুবৃন্দ সেই লোককে মায়াসংসর্গরহিত ও সর্ব্বোর্দ্ধস্থিত বলিয়া শ্বেতদ্বীপ বলিয়া থাকেন। আমি সেই শ্বেতদ্বীপাপরনামধেয় গোলোকের ভজনা করি। এই স্থলে যে শ্বেতদ্বীপ বলা হইয়াছে উহা ক্ষীর সমুদ্রমধ্যাবির্ভাবিত অনিরুদ্ধনামক পালনকর্ত্তা বিষ্ণুর বাসস্থান নহে উহা গোলোকেরই নামান্তর। ২৭৭॥

শ্রীগোলোক ও গোকুল প্রপঞ্চানভিব্যক্ত ও প্রপঞ্চাভিব্যক্তরূপে তত্ত্বতঃ অভিন্ন হইলেও নিষ্প্রপঞ্চগোলোক অপেক্ষায় গোকুলের রসাবির্ভাবনরূপ মহিমার আধিক্য হেতু গোলোককে ঔপচারিকভাবে গোকুলের বৈভব বলা হয়। পাতালখণ্ডে যথা—বৈকুণ্ঠ অপেক্ষাও গরীয়সী মধুপুরী ধন্যা। এই মধুপুরীতে একদিন বাস করিলেও জীবের শ্রীকৃষ্ণে ভক্তি সমুৎপন্ন হয়। এই শ্লোকে বৈকুণ্ঠশব্দে গোলোক ও মধুপুরীশব্দে গোকুল বুঝিতে হইবে। অযোধ্যা, মথুরা, মায়া ( হরিদ্বার ), কাশী, কাঞ্চী, অবন্তী ও দ্বারাবতী এই সপ্তপুরী মোক্ষদায়িনী। হে দেবি! এই সপ্তপুরীর মধ্যে মথুরা-মণ্ডল সর্ব্বোৎকৃষ্ট। বৈকুণ্ঠ অপেক্ষায় মথুরামণ্ডলের মহিমাতিশয় শ্রবণ কর ॥ ২৭৮ ॥ মথুরামণ্ডল যে শ্রীকৃষ্ণের নিত্যলীলাস্থান তাহা এই গ্রন্থে প্রদর্শিত হইয়াছে। অতএব পদ্মপুরাণেও মাথুরমণ্ডলের নিত্যত্ব শ্রবণ করা যায় যথা—আমার মাথুরমণ্ডল ও তদন্তর্গত বৃন্দাবন, যমুনা, গোপকন্যা ও গোপবালক ইহাদিগের প্রত্যেককেই নিত্যবস্তু বলিয়া জানিবে ॥ ২৭৯ ॥ প্রপঞ্চাভিব্যক্ত মাথুরমণ্ডল পরিচ্ছিন্নাকারে প্রতীত হইলেও অদ্ভুত (অপরিচ্ছিন্ন) কারণ উহা শ্রীকৃষ্ণলীলার অনুসারে সময়ে বিস্তৃত ও সঙ্কুচিত হইয়া থাকেন। এই মাথুরমণ্ডলেই যে অনন্তকোটি ব্রহ্মাণ্ডের পর্য্যাপ্তি ( সাকল্যসন্নিবেশ ) হইয়া থাকে তাহা ব্রহ্মা বৃন্দাবনের একদেশে অনুভব করিয়াছিলেন। অতএব রাসলীলা করিবার নিমিত্ত যমুনা পুলিনে যে শতকোটি গোপীগণের যুগপৎ স্থান সঙ্কুলন হইয়াছিল

তাহাতে আর আশ্চর্য্যের বিষয় কি ? শ্রীবৃন্দাবনে শ্রীকৃষ্ণের বাল্যাদি-লীলাসমূহে বিভূষিত যে সকল পর্ব্বত, গোষ্ঠ ও বনাদির অসংখ্য প্রকাশ সর্ব্বদাই বর্ত্তমান, এবং তত্তদ্দেশীয় তত্তল্লীলাকালে শ্রীকৃষ্ণ কর্ত্তৃক প্রাদুর্ভাবযোগ্য যে রহস্যাবলী, তাহা স্বস্বলীলাপরিকরেরাই দর্শন করিতে সমর্থ, তদ্ভিন্ন অন্য কেহই দেখিতে পান না। একসময়ে একস্থানে বর্ত্তমান থাকিয়াও ঐ সকল বস্তু যে পরস্পর অসংপৃক্তস্বরূপে (অসংমিশ্রিতভাবে) থাকে, উহাও নিশ্চয় আশ্চর্য্যের বিষয়। শ্রীকৃষ্ণলীলাদর্শনে যোগ্য (অধিকারী) ও অযোগ্য (অনধিকারী) উভয়বিধব্যক্তিরাই বৃন্দাবনীয় প্রসিদ্ধ স্থান সকল (পর্ব্বত, গোষ্ঠ ও বনাদি) শ্রীকৃষ্ণলীলাঢ্য হইলেও লীলা-কৌতুকবশতঃ কখন কখন শূন্যরূপে পরিদর্শন করিয়া থাকেন ॥ ২৮০ ॥ অতএব বৃন্দাবনে নিত্যলীলানুরক্ত শ্রীকৃষ্ণের, তাঁহার প্রিয়জনবর্গের, ধাম ও সময়ের অচিন্ত্যশক্তিপ্রভাববশতঃ কিছুই দুর্ঘট হয় না ॥ ২৮১ ॥ বিচক্ষণ ব্যক্তিরা শ্রীবৃন্দাবনের ন্যায় দ্বারকাতেও শ্রীকৃষ্ণের এইপ্রকার দুর্ঘটঘটনরূপ অচিন্ত্যপ্রভাব জানিয়াথাকেন। একাদশস্কন্ধের অন্তে যথা—হে মহারাজ! যিনি স্মরণমাত্রেই সর্ব্বাশুভ নাশকরেন, ও সর্ব্বপ্রকার মঙ্গলের মঙ্গলত্ব প্রদানকরেন সেই শ্রীকৃষ্ণ (প্রকটপ্রকাশে) দ্বারকা পরিত্যাগ করিলে, শ্রীমদ্‌ভগবদালয় অর্থাৎ শ্রীকৃষ্ণগৃহ পরিত্যাগ করিয়া, অপর দ্বারকাপ্রদেশকে, সমুদ্র ক্ষণকালমধ্যে জলপ্লাবিত করিয়াছিলেন। যেহেতু ভগবান্ মধুসূদন দ্বারকাধামেই নিত্য সন্নিহিত আছেন। অনন্তর দ্বারকাধামে শ্রীকৃষ্ণের এককালে একস্বরূপে নানামূর্ত্তিপ্রকাশ-পূর্ব্বক যে মহিষী বিবাহ ও উদ্ধবাদির সহিত মন্ত্রণা প্রভৃতি, যে আর একপ্রকার অত্যদ্ভুত বৈভব তাহা শ্রীমদ্ভাগবতীয় দশমস্কন্ধের নারদকৃত যোগমায়ামহোদয়দর্শনাধ্যায়ে ব্যক্ত আছে ॥ ২৮২ ॥ ভগবদ্ধামে লীলোপযোগী ভগবদাত্মক যে অপ্রাকৃত চন্দ্র-সূর্য্যাদি, তাহা প্রাকৃত চন্দ্র-সূর্য্যগ্রহ হইতে অন্য। কিন্তু প্রাকৃতগ্রহহইতে ভিন্নহইলেও প্রকটলীলাস্থ পরিকরবৃন্দ মাধুর্য্যপোষণীলীলাশক্তির প্রভাবে ঐ

অপ্রাকৃত চন্দ্র-সূর্য্যাদিকেও প্রাকৃতের ন্যায় অনুভব করেন। এইরূপে ধামত্রয়ে শ্রীকৃষ্ণ সর্ব্বদাই বিহার করিতেছেন ॥ ২৮৩॥

## তন্মধ্যে গোকুলেই শ্রীকৃষ্ণের মাধুরী সর্ব্বাধিক।

যদ্যপি শ্রীগোলোকাখ্য শ্রীকৃষ্ণলোক এক হইয়াও দ্বারকা মথুরা ও গোকুল এই ত্রিবিধাকারে বিরাজিত তথাপি প্রকটপ্রকাশগত গোকুলেই তাঁহার মাধুরী সর্ব্বাপেক্ষা অধিক। সম্মোহনতন্ত্রে সেই প্রকারই বলিয়াছেন যথা ঃ—যদ্যপি শ্রীকৃষ্ণের সহস্র সহস্র পরম সমৃদ্ধিশালী অবতারবৃন্দ বিদ্যমান আছেন, তথাপি সেইসকল অবতার-সমূহের মধ্যে গোপরূপি শ্রীকৃষ্ণের নরাকৃতিকিশোরভাবই অতি দুর্ল্লভ। এইবিষয়ে গ্রন্থকারের কারিকা ঃ—বাল্য, যৌবন ও বার্দ্ধক্যভেদে বয়স ত্রিবিধ। তন্মধ্যে ষোড়শবর্ষপর্য্যন্ত বাল্য এইপ্রকারমতান্তর লোকপ্রসিদ্ধ। ব্রহ্মাণ্ডপুরাণেও সেইরূপই বলিয়াছেন যথা ঃ—আমার ষড়ৈশ্বর্য্যপরিপূর্ণ অসংখ্যরূপ বিদ্যমান আছে কিন্তু তাহারা গোপরূপি আমার ( শ্রীকৃষ্ণের ) সদৃশ হইতে পারেন না। ইতি। এইহেতু এই গোপকিশোরাকৃতি শ্রীকৃষ্ণ সম্বন্ধেই মহামাহাত্ম্যমণ্ডিত দশাক্ষর ও অষ্টাদশাক্ষরপ্রভৃতি মহামন্ত্র-সমূহ গৌতমীয়াদিবহুবিধতন্ত্রে কীর্ত্তিত হইয়াছে। গোপালরূপী ভগবান্ সৃষ্টির আদিতে ব্রহ্মাকে স্বয়ং যাহা উপদেশ করিয়াছিলেন, সর্ব্বপ্রমাণ শ্রেষ্ঠ গোপালতাপনীশ্রুতিও সেই প্রকারই কীর্ত্তন করিয়াছেন ॥ ২৮৪ ॥ নরাকৃতি-পরব্রহ্ম-শ্রীকৃষ্ণের ঐশ্বর্য্য ক্রীড়া, বেণু ও শ্রীবিগ্রহ এই চারিটীস্বরূপের চারিপ্রকারমাধুরী গোকুলেই বিরাজমান আছেন। তন্মধ্যে ঐশ্বর্য্যের ঃ—পূর্ব্বে কোনস্থানেও যাহা শ্রবণকরা যায় নাই, তাদৃশ সুমধুর ঐশ্বর্য্যরাশিকর্ত্তৃকসেব্যমান শ্রীকৃষ্ণ সচ্চিদানন্দধাম সেই ব্রজে বিহার করিতেছেন, যে ব্রজে ব্রহ্মারুদ্রাদিদেবগনকর্ত্তৃক সসম্ভ্রমে স্তূয়মান হইয়াও শ্রীকৃষ্ণ তাঁহাদিগের প্রতি কৃপাকটাক্ষ ও করেন না ব্রহ্মাণ্ডপুরাণে শ্রীনারদবাক্য যথা ঃ—হে কৃষ্ণ ! তুমি দ্বারকানাথরূপে

চক্রদ্বারাও যে সকল দৈত্য বিনাশ করিতে সমর্থ হও নাই, তাহাদিগকে কিন্তু তুমি নবাবাল্যলীলাদ্বারা নিহত করিয়াছ॥ হে হরে! তুমি যদি মিত্রবৃন্দের সহিত ক্রীড়া করিতে করিতে একবার ভ্রুভঙ্গী কর, তাহা হইলে আকাশস্থিত ব্রহ্মরুদ্রাদিদেবতারা ভয়ে কম্পমান হইতে থাকেন॥ ক্রীড়ার যথা পদ্মপুরাণে :—যদিও কৃষ্ণচন্দ্রের সর্ব্বপ্রকার লীলাই অদ্ভুত, তন্মধ্যে আবার গোপ ও গোপীগণের সহিত তাঁহার লীলা সর্ব্বাপেক্ষায় অতি মনোহর। বৃহদ্বামনপুরাণে যথা :—যদ্যপি আমার নানাপ্রকারে প্রসিদ্ধ মনোহারিণী প্রচুরলীলা বিদ্যমান রহিয়াছে, তথাপি রাসলীলা স্মরণকরিলে যে আমার মন কিরূপ ভাবাপন্ন হয় তাহা জানি না॥ ২৮৫॥ বেণুর যথা—সর্ব্বলোকে অর্থাৎ চতুর্দ্দশ ভুবনে বীণাপ্রভৃতি বিভিন্ন বাদ্যযন্ত্রের নাদের (ধ্বনির) যতপ্রকার মাধুরী (অনির্ব্বচনীয় মাদকতাবিশেষ) বিদ্যমান, সেই সমস্তই শ্রীনন্দনন্দনের বংশীনাদের (ধ্বনির) একটী পরমাণুতে নিমগ্ন হইয়া যায়। যেই মোহনবেণু ধ্বনিত হইলে স্থাবর ও জঙ্গমাত্মক জীববৃন্দ সান্দ্র (নিবিড়) পরমানন্দে নিমগ্ন হওয়ায়, তাঁহাদিগের ধর্ম্মবিপর্য্যায় অর্থাৎ স্থাবরের জঙ্গমত্ব ও জঙ্গমের স্থাবরত্বাদিরূপ গুণের বিপর্য্যায় হইয়া থাকে। সেই বেণুধ্বনি কর্ণাঞ্জলিপেয় হইলে শিব ও ব্রহ্মাদিদেবগণও একি কোন মোহনমন্ত্র অথবা একি কোন এক পরমাদ্ভুত পদার্থ এইপ্রকার বলিয়া মোহিত হইয়া থাকেন। যথা দশমস্কন্ধে :—হে সতি (যশোদে)! বিবিধগোপক্রীড়ায় নিপুণ তোমার পুত্র যখন বিম্ব (তেলাকুচা) সদৃশ রক্তিম অধরে বেণুসংযোগপূর্ব্বক বেণুবাদ্যবিষয়ে স্বরচিত স্বরজাতি (নিষাদ ঋষভ ও গান্ধার প্রভৃতি স্বরভেদের) উন্নয়ন (আলাপ) করিতে থাকেন, তখন ঐসকল স্বরালাপ সম্যক্‌শ্রবণকরিয়া (মন্দ্র মধ্যতার ভেদে) ক্রমশঃ উক্ত গীতধ্বনির দিকে কন্ধরও চিত্ত আনত করতঃ ইন্দ্র, শিব, ব্রহ্মা, প্রভৃতি সুরেশ্বরগণ সর্ব্বজ্ঞ হইয়াও স্বরালাপের তত্ত্বনিশ্চয়ে অসমর্থহেতু মোহিত হইয়া থাকেন। শ্রীদশমস্কন্ধের একবিংশ ও পঞ্চত্রিংশ অধ্যায়ে এই বেণুরই মহাদ্ভুত

মাধুরী, ব্রজদেবীগণ স্তবের মতন করিয়া বর্ণন করিয়াছেন ॥২৮৬॥ শ্রীবিগ্রহের যথা—অসমানোর্দ্ধ মাধুর্য্যতরঙ্গের অক্ষয়বারিধিস্বরূপ গোপেন্দ্রনন্দন শ্রীকৃষ্ণের রূপ পরিদর্শন করিয়া স্থাবরজঙ্গমাত্মক (চরাচর) নিখিল প্রাণিসকল উল্লাসযুক্ত হইয়া থাকে। তন্ত্রে যথা—কোটি অর্ব্বুদ কন্দর্পের রূপ ও শোভা কর্ত্তৃক যাঁহার পাদপদ্মের নখাঞ্চল নির্ম্মঞ্ছনীয় ও (শ্রীমহানারায়ণাদিতেও) যাঁহার মতন রমনীয়কান্তির বিষয় কুত্রাপি অদৃষ্ট ও অশ্রুত; আমি সেই নন্দনন্দনের পরমধ্যানবিধি বলিব॥ শ্রীদশমে ব্রজদেবীগণ সেইরূপই বলিয়াছেন যথা—যাহা শ্রবণ ও দর্শন করিয়া গো, পক্ষী, বৃক্ষ ও মৃগ প্রভৃতিও পুলকিত হইয়া থাকে, মধুরপদযুক্ত ও দীর্ঘমূর্চ্ছিত তোমার সেই বেণুগীতদ্বারা আকৃষ্টচিত্ত হইয়া এবং ত্রিলোকসুন্দর এই দিব্যরূপ নিরীক্ষণ করিয়া ত্রিলোকমধ্যে এমন কোন সাধ্বী স্ত্রী আছে যে স্বধর্ম্ম (পাতিব্রত্য) হইতে বিচলিত না হয়? ॥২৮৭॥

**"গুরুঃ শাস্ত্রং শ্রদ্ধা রুচিরনুগতিঃ সিদ্ধিরিতি মে**
**যদেতৎ তৎসর্ব্বং চরণকমলং রাজতি যয়োঃ।**
**কৃপাপূরস্পন্দস্নপিত নয়নাম্ভোজযুগলৈঃ**
**সদা রাধাকৃষ্ণাবশরণগতী তৌ মম গতিঃ ॥"**

যাঁহাদের পাদপদ্মে আমার গুরু, শাস্ত্র, শ্রদ্ধা, রুচি, অনুগতি, এবং সিদ্ধি (পরমানন্দের পরমসীমারূপ শ্রীকৃষ্ণস্ফূর্ত্তি) এই সমস্তই বিরাজ করিতেছেন; সার্ব্বজনীন-কৃপাসমুদ্রের পরিস্পন্দনে যাঁহাদের নয়নপদ্ম-যুগল সর্ব্বদা স্নপিত, নিরাশ্রয়ের পরমগতি সেই সর্ব্বৈশ্বর্য্যমাধুর্য্যপূর্ণ শ্রীরাধাকৃষ্ণই আমার একমাত্র গতি॥

ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীকৃষ্ণামৃতনামক পূর্ব্বখণ্ডের বঙ্গানুবাদ

**সমাপ্ত।**

# শ্রীলঘুভাগবতামৃত

## উত্তর খণ্ড

### ওঁ শ্রীকৃষ্ণরসরসিকবৃন্দকে নমস্কার।

#### অথ ভক্তামৃত

শ্রীকৃষ্ণের আরাধনা যেরূপ মনুষ্যমাত্রেরই আবশ্যকর্ত্তব্য, তদীয় ভক্তগণের আরাধনাও সেইরূপই অবশ্যকর্ত্তব্য, অন্যথা দুস্তরদোষ হয়। পদ্মপুরাণে সেইরূপই বলিয়াছেন যথাঃ—শ্রীহরিকে সেবা করিয়া তদনন্তর মার্কণ্ডেয়, অম্বরীষ, উপরিচরবসু, ব্যাস, বিভীষণ, পুণ্ডরীক, বলি, শিব, প্রহ্লাদ, বিদুর, ধ্রুব, দাল্‌ভ্য, পরাশর, ভীষ্ম এবং নারদাদি তদীয় ভক্তবর্গের সেবা করা বৈষ্ণবদিগের কর্ত্তব্য, ভক্ত সেবা না করিলে তাহাদিগের অনিবার্য্য অপরাধ হয়॥ হরিভক্তিসুধোদয়েও সেইরূপই বলিয়াছেন—যাহারা গোবিন্দকে অর্চ্চনা করিয়া তদীয় ভক্তদিগকে অর্চ্চনা না করে তাহারা শ্রীবিষ্ণুর অনুগ্রহের পাত্র নহে, যেহেতু সেই সকল ব্যক্তিরা দাম্ভিক (বিষ্ণুবঞ্চক)। পদ্মপুরাণের উত্তরখণ্ডে উক্ত হইয়াছে হে দেবি! সকলআরাধনার মধ্যে শ্রীবিষ্ণুর আরাধনাই শ্রেষ্ঠ, তদীয় ভক্তগণের আরাধনা আবার তদপেক্ষা শ্রেষ্ঠতর। পাদ্মোত্তরখণ্ডেই আবার বলিয়াছেন—কিন্তু যে ব্যক্তি গোবিন্দকে অর্চ্চনা করিয়া তদীয় ভক্তগণকে অর্চ্চনা না করে, তাহাকে বৈষ্ণব মনে না করিয়া কেবল দাম্ভিক বলিয়া জানিবে॥ আদিপুরাণেঃ—হে পার্থ! যাহারা কেবলমাত্র আমাকেই ভজনা করে কিন্তু ভক্তগণের প্রতি ভক্তিহীন সেই সকল আমার ভক্তগণ শ্রেষ্ঠভক্ত নহেন। কিন্তু যাঁহারা আমার ভক্তের ভক্ত তাঁহারাই আমার ভক্তগণের মধ্যে শ্রেষ্ঠ। শ্রীমদ্ভাগবতেও সেইরূপ বলিয়াছেন—আমার ভক্তগণের পূজা আমার পূজা অপেক্ষা সর্ব্বতোভাবে অধিক॥১॥

## অথ প্রহ্লাদ।

মার্কণ্ডেয়প্রভৃতি এই সকল ভক্তসমূহের মধ্যেও আবার প্রহ্লাদ শ্রেষ্ঠ। যেহেতু স্কন্দপুরাণও শ্রীমদ্ভাগবতাদিশাস্ত্রে তাঁহার মাহাত্ম্য বিশেষরূপে বর্ণিত হইয়াছে। স্কন্দপুরাণে রুদ্রেরদৈত্যোক্তি যথা—ভক্তই স্বরূপতঃ কৃষ্ণকে জানেন আমি কিন্তু জানি না। সকল হরিভক্তের মধ্যে প্রহ্লাদ অতি মহত্তম॥ সপ্তমস্কন্ধে শ্রীপ্রহ্লাদেরই বাক্য—হে ঈশ্বর! রজোগুণোৎপন্ন ও তমোগুণাধিক এই অসুরকুলে জাত আমিইবা কোথায়, আর তোমার কৃপাই বা কোথায়? অর্থাৎ আমাতে ও তোমাতে এইরূপ অনুগ্রাহ্য ও অনুগ্রাহকভাব অত্যন্তই দুর্ঘট। যে তোমার, সকল সন্তাপহর পদ্মকররূপ পরমপুরুষার্থ কখনও ব্রহ্মা, শিব, এবং লক্ষ্মীদেবীর মস্তকেও অর্পিত হয় নাই তাহাই আমার (অসুরবালকপ্রহ্লাদের) মস্তকে অর্পিত হইল। সেই সপ্তমস্কন্ধেই শ্রীনৃসিংহবাক্য যথা—ইহলোকে আমার ভক্তগণ তোমার অনুসরণ করিবে, যেহেতু আমার ভক্তসমূহের মধ্যে তুমি সর্ব্বশ্রেষ্ঠ॥ ২॥

## পাণ্ডবগণ

ঈদৃশ প্রহ্লাদ অপেক্ষায় পাণ্ডবগণ সর্ব্বতোভাবে শ্রেষ্ঠ। এবিষয়ে শ্রীভাগবতই প্রমাণরূপে স্পষ্ট পরিদৃষ্ট হইয়া থাকে। সপ্তমস্কন্ধে শ্রীনারদঋষির বাক্য সেইরূপই—অহো মনুষ্যলোকে তোমরাই অতিশয় ভাগ্যবান্, যেহেতু তোমাদের গৃহে গূঢ় সাক্ষাৎ নরাকৃতি-পরব্রহ্ম বাস করিতেছেন এই প্রকার জানিয়া ত্রিলোকপবিত্রকারি-মুনিগণ (মার্কণ্ডেয়াদি) তোমাদিগের গৃহে অভিগমন করেন মহাপুরুষগণকর্ত্তৃক অন্বেষণীয় এই শ্রীকৃষ্ণই পরব্রহ্ম এবং ইনিই মুমুক্ষুগণের মায়াসংসর্গরহিত বিশুদ্ধ আত্মাস্বরূপে অবস্থানরূপ মোক্ষানন্দ সাক্ষাৎকারেরহেতু এবং ইনিই ভক্তবৎসলতাপ্রযুক্ত তোমাদিগের প্রিয়, সুহৃদ্ মাতুলেয়, পূজ্য, আত্মা, আজ্ঞাকারী ও হিতোপদেষ্টা-

রূপে বর্ত্তমান। যাঁহার পরব্রহ্মত্ব শিব ও ব্রহ্মাদিদেবগণ স্বীয়বুদ্ধিপ্রভাবে নিশ্চিত করিতে নাপারিয়া মোহপ্রাপ্ত হইয়া থাকেন এবং অবশেষে মৌন, ভক্তি ও সমাধি সহকারে যাঁহার পূজা করিয়া থাকেন, সেই সাত্বত-দিগের পতি শ্রীকৃষ্ণ আমাদিগের প্রতি প্রসন্ন হউন ॥ ৩ ॥ ইতি। শ্রীধরস্বামিও সেইরূপই ব্যাখ্যা করিয়াছেন—অহো প্রহ্লাদের কি ভাগ্য যিনি নৃসিংহদেবকে দর্শন করিয়াছেন, আমরা মন্দভাগ্য, এইরূপে বিষাদযুক্ত রাজা যুধিষ্ঠিরকে 'যূয়ং নৃলোকে' ইত্যাদি তিনটী শ্লোকে বলিতেছেন। "যূয়ং নৃলোকে ইত্যাদিপদ্যত্রয়ের তাৎপর্য্যার্থও সেই শ্রীধরস্বামিপাদ লিখিয়াছেন—প্রহ্লাদগৃহে পরং-ব্রহ্ম ( শ্রীকৃষ্ণ ) বাস করেন না, এবং সেই পরব্রহ্ম শ্রীকৃষ্ণকে দর্শন করিবার নিমিত্ত প্রহ্লাদের গৃহে মুনিগণ অভিগমন করেন না, আর অধিক কি প্রহ্লাদের মাতৃ-লেয়াদিরূপে পরব্রহ্ম বর্ত্তমানও থাকেন না এবং তিনি স্বয়ংরূপে ( শ্রীকৃষ্ণাকারে ) প্রহ্লাদের প্রতি প্রসন্ন হন নাই। অতএব প্রহ্লাদ ও আমাদিগের অপেক্ষায় তোমরাই অতিশয় ভাগ্যবান্ এই প্রকারই নারদের অভিপ্রায় ॥ ৪ ॥

## যাদবগণ

শ্রীকৃষ্ণের সর্ব্বদা সন্নিকর্ষবশতঃ ও মমতাধিক্য নিবন্ধন কতিপয় যাদবগণ পাণ্ডবদিগের অপেক্ষাও শ্রেষ্ঠ। শ্রীদশম স্কন্ধে সেইরূপই বলিয়াছেন—হে ভোজপতে! ( উগ্রসেন! ) এই জগতে মনুষ্যদিগের মধ্যে তোমাদিগের জন্মই সফল, যেহেতু তোমরা যোগি-গণেরও দুর্দ্দর্শ শ্রীকৃষ্ণকে পুনঃপুনঃ দর্শন করিয়া থাক। তোমরা যাঁহার দর্শন স্পর্শন অনুগমন ও সম্ভাষণ করিয়া থাক, এবং তোমাদের সহিত যাঁহার শয়ন, উপবেশন, ভোজন, যৌনসম্বন্ধ (বিবাহ) ও সপিণ্ডতা বিদ্যমান রহিয়াছে নরকেরপথস্বরূপ-সংসারহইতেবিনিবৃত্ত তোমাদিগের গৃহে, সেই স্বর্গ ও মোক্ষাভিলাষবিনাশকারী বিষ্ণু স্বয়ং বর্ত্তমান রহিয়াছেন॥ কৃষ্ণাভিনিবিষ্টচিত্ত বৃষ্ণিগণ শ্রীকৃষ্ণের সহিত শয়ন, উপবেশন, পরিভ্রমণ,

কথোপকথন, স্নান, ক্রীড়া এবং ভোজনাদিকার্য্যে বিদ্যমান থাকিয়া শ্রীকৃষ্ণাবেশবশতঃ নিজকে পর্য্যন্তও জানিতে পারেন নাই ॥ ৫ ॥ ইতি ॥

## উদ্ধব

নিখিল যাদববৃন্দের অপেক্ষাও শ্রীমান্ উদ্ধব শ্রেষ্ঠ। শ্রীমদ্ভাগবতে যাঁহার অদ্ভুত মহিমা শ্রবণ করা যায়। একাদশস্কন্ধে শ্রীমদ্ভগবদ্বাক্য সেইরূপই যথা—হে উদ্ধব! তুমি আমার যেরূপ প্রিয়তম, ব্রহ্মা, শঙ্কর, সঙ্কর্ষণ ও লক্ষ্মী এবং আমার শ্রীমূর্ত্তিও তাদৃশ প্রিয়তম নহে ॥ শ্রীভগবান্ অন্যত্রও সেইরূপই বলিয়াছেন—ভাগবতগণের মধ্যে তুমিই আমি (আমারবিভূতি) ইতি। বাল্যকাল হইতেই যে ইহার শ্রীকৃষ্ণে সর্ব্বোত্তমা ভক্তি; তৃতীয়স্কন্ধে সেইরূপই বলিয়াছেন—যে উদ্ধব পঞ্চবর্ষবয়ঃক্রমকালে বাল্যক্রীড়াদ্বারা শ্রীকৃষ্ণপূজায় অনুরক্ত থাকায় প্রাতর্ভোজনার্থ মাতাকর্ত্তৃক প্রার্থিত হইয়াও তাহাতে অনিচ্ছুক হইয়াছিলেন ॥ অতএব সেই তৃতীয়েই শ্রীভগবদ্বাক্য—নির্গুণভক্তিরসাস্বাদনে সমর্থহেতু প্রাকৃতসত্ত্বাদিগুণত্রয় যাঁহাকে কোনপ্রকারেই দুঃখ প্রদানে সমর্থ হয় না সেই উদ্ধব অণুমাত্রও আমা অপেক্ষা ন্যূন নহেন ॥ ৬ ॥

## শ্রীব্রজদেবীগণ

ঈদৃশ উদ্ধব অপেক্ষা ব্রজদেবীগণ শ্রেষ্ঠতমা। যেহেতু শ্রীমান্ উদ্ধবও ইহাদিগের প্রেমমাধুর্য্য সর্ব্বতোভাবে প্রার্থনা করেন। শ্রীদশমে উদ্ধবের বাক্যও সেইরূপ যথা—শ্রীনন্দব্রজস্থিতা এই গোপবধূগনই একমাত্র সর্ব্বোত্তমদেহধারিণী, যেহেতু সর্ব্বাংশিস্বরূপ শ্রীকৃষ্ণে ইহাদিগের এই প্রকার অধিরূঢ়-মহাভাব সর্ব্বদাই অভিব্যক্ত রহিয়াছে, যেইভাব শৌনকাদিমুমুক্ষুগণ ও শ্রীনারদাদিমুক্তগণ এবং শ্রীকৃষ্ণ পার্ষদস্বরূপ আমরা (উদ্ধবাদি) বাঞ্ছা করিয়া থাকি ॥ যাহাদিগের

অনন্তস্বরূপ-শ্রীকৃষ্ণের-কথায় অনুরাগ নাই তাহাদিগের ব্রহ্মজন্মলাভেই বা সার্থকতা কি? অর্থাৎ কোন সার্থকতাই নাই ॥ ৭ ॥ বৃহদ্বামনপুরাণে ভৃগু প্রভৃতি মহর্ষিগণের প্রতি শ্রীব্রহ্মারউক্তিও সেইরূপ যথা—পুরাকালে আমি নন্দব্রজস্থ গোপীগণের পাদরেণু প্রাপ্তির নিমিত্ত ষষ্টিসহস্রবৎসর ব্যাপিয়া তপস্যায় প্রবৃত্ত হইয়াছিলাম তথাপি আমি তাহাদিগের পাদরেণু লাভ করিতে পারি নাই ॥ তদুত্তরে ভৃগুপ্রভৃতি মহর্ষিগণের বাক্য যথা—বৈষ্ণবদিগের পাদরেণু যদি ভবাদৃশ ব্যক্তিকেই গ্রহণ করিতে হয়, তবে শ্রীনারদাদি বহুবৈষ্ণবশিরোমণিগণইতো ইহ জগতে বিদ্যমান রহিয়াছেন, তাঁহাদিগের পাদরেণু পরিত্যাগ করিয়া আপনি যে গোপীদিগের পাদরেণু গ্রহণে অভিলাষী হইয়াছিলেন এবিষয়ে আমাদের সংশয় উপস্থিত হইতেছে॥ হে প্রভো (পিতঃ) ইহার কারণ বলুন। তদুত্তরে ব্রহ্মার বাক্য—হে পুত্র! ব্রজসুন্দরীগণ প্রাকৃতস্ত্রী নহেন উহারা স্বরূপশক্তি-বৃত্তিভূত লক্ষ্মীদেবী অপেক্ষাও শ্রেষ্ঠ। আমি (ব্রহ্মা) শিব, অনন্তদেব ও লক্ষ্মী, আমরা কেহই কোনকালেও তাহাদিগের সমান হইতে পারি না। আদিপুরাণে শ্রীমদর্জ্জুনবাক্যও সেইরূপই—হে প্রভো! ত্রিলোকস্থ, ভক্তগণের মধ্যে কে কে আপনার মর্ম্ম জানেন, কোন্ভক্তগণের প্রতিই বা আপনি সর্ব্বদাই পরিতুষ্ট, এবং কোন্ ভক্তগণেই বা আপনার অতুল প্রেম? শ্রীভগবানের বাক্য—হে পার্থ! (অর্জ্জুন) ব্রহ্মা রুদ্র, লক্ষ্মী, এবং আমার আত্মা, এই সকল কেহই আমার সেইরূপ প্রিয় নয়, গোপীজন আমার যেরূপ প্রিয়তম। ভূতলে কত কত (বহু) আমার অনুরক্ত ভক্ত আছেন কিন্তু গোপীগণই আমার প্রাণাধিক প্রিয়তম। হে পরন্তপ! মুনি, যোগী, এবং রুদ্রাদিদেবতাগণ, ইহারা কেহই আমাকে সেরূপ অনুভব করিতে পারে না গোপীগণ আমাকে যেরূপ অনুভব করেন। তপস্যা বেদ, আচার, অনুভবাত্মকজ্ঞান, ইহাদের কোনটীর দ্বারাও আমি বশীভূত হই না, কেবল মাত্র প্রেমদ্বারাই আমি বশীভূত হইয়া থাকি, গোপিকাগণই তদ্বিষয়ে একমাত্রপ্রমাণ। গোপিকাগণই কেবলমাত্র আমার স্বরূপ জানেন, অন্য কেহই আমার

মনোভাব জানেন না। যে গোপিকাগণ নিজাঙ্গকেও আমার (শ্রীকৃষ্ণের) সেবার অনুকূল বিবেচনা করিয়া থাকেন, সেই গোপীগণ ভিন্ন আমার নিগূঢ়প্রেমের পাত্র আর কেহই নাই ॥ ৮ ॥ ইতি ॥

যে উদ্ধব ব্রজসুন্দরীদিগের পাদরজোঽভিষিক্ত তৃণজন্মও প্রার্থনাকরিয়াথাকেন তিনি যে তাঁহাদিগের প্রেমমাধুর্য্য বাঞ্ছাকরিবেন তাহাআর আশ্চর্য্যেরবিষয় নহে। দশমস্কন্ধে উদ্ধবেরউক্তি সেইরূপই যথা :—যে ব্রজসুন্দরীগণ দুস্ত্যজ স্বজন এবং আর্য্যপথ ( পাতিব্রত্যাদি ) পরিত্যাগপূর্ব্বক শ্রুতিবিমৃগ্য মুকুন্দপদবী ভজনাকরিয়াছেন, অহো আমিযেন বৃন্দাবনে তাঁহাদিগের চরণরেণুসেবী গুল্মলতা ও ঔষধিসমূহের মধ্যে কোনও কিছু হইয়া জন্মলাভ করি ॥ ইতি॥ অতএব কৃষ্ণভক্তগণ অগ্রে শ্রীকৃষ্ণসেবা করিয়া তদনন্তর তদীয়ভুক্তাবশিষ্ট পুষ্প ও নৈবেদ্যাদিদ্বারা অবশ্যই ব্রজসুন্দরীগণের সেবা করিবেন ॥ ৯ ॥

## শ্রীরাধিকা

সেই সকল ব্রজদেবীদিগের মধ্যে আবার শ্রীরাধিকা অতিবরীয়সী অর্থাৎ শ্রেষ্ঠতমা। যেহেতু পুরাণ ও আগমাদি শাস্ত্রে তিনিই সর্ব্বোত্তমা-রূপে উক্ত হইয়াছেন ; পদ্মপুরাণে যথা—শ্রীরাধিকা যেরূপ শ্রীকৃষ্ণের প্রিয়তমা, তদীয় কুণ্ডও তাঁহার সেইরূপ প্রিয়তম। সমস্তগোপীদিগের মধ্যে শ্রীরাধিকাই একমাত্র শ্রীকৃষ্ণের অত্যন্ত বল্লভা ॥ আদিপুরাণেও অর্জ্জুনের প্রতি শ্রীকৃষ্ণ সেইরূপই বলিয়াছেন যথা—হে অর্জ্জুন! স্বর্গ মর্ত্ত্য ও পাতাল এই ত্রিলোকের মধ্যে পৃথিবীই ধন্যা, যাহাতে বৃন্দাবন-পুরী বিরাজ করিতেছেন। সেই বৃন্দাবনের মধ্যে আবার গোপিকারাই ধন্যা, তন্মধ্যেআবার আমার রাধানাম্নীগোপিকাই ধন্যতমা ॥ ইতি ॥১০॥

"যদত্র সৌষ্ঠবং কিঞ্চিৎ তদ্‌গুরোরেব মে নহি।
যদত্রাসৌষ্ঠবং কিঞ্চিৎতন্মমৈব গুরোর্নহি ॥

এই বঙ্গানুবাদে যাহা কিছু সৌষ্ঠব, তাহা আমার শ্রীগুরুদেবের, আমার নহে এবং এই বঙ্গানুবাদমধ্যে যাহা কিছু অসৌষ্ঠব (দোষ) আছে তাহা আমার, শ্রীগুরুদেবের নহে ॥

ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীভক্তামৃতনামক উত্তরখণ্ডের বঙ্গানুবাদ সমাপ্ত ॥

শ্রীহরিঃ শ্রীহরিঃ শ্রীহরিঃ ॥

---